• রম্যাঁ রলাঁ •

# শিল্পীর নবজন্ম

প্রথম খণ্ড

অনুবাদ : সরোজকুমার দত্ত





অগ্রণী বুক ক্লাব





# অনুবাদকের বক্তব্য

কাগজে দেখিলাম রমঁ্যা রলাঁর স্মৃতি-উদ্‌যাপনের আয়োজন হইয়াছে। উদ্যোক্তাগণ এই-সম্পর্কে সম্প্রতি গান্ধীজীর সহিত কলিকাতায় সাক্ষাৎ করিয়াছিলেন। গান্ধীজীও এই ব্যাপারে উৎসাহ দেখাইয়াছেন। বিলম্বে হইলেও এই প্রচেষ্টা সাধু সন্দেহ নাই; প্রত্যেক ভারতবাসীর ইহার সর্বাঙ্গীন সাফল্য কামনা করা উচিত।

কিন্তু এ-প্রসঙ্গে আমার কিছু বক্তব্য আছে। ভারতীয় জাতীয় আন্দোলন ও বিশেষ করিয়া মহাত্মা গান্ধীকে রমঁ্যা রলাঁ ইউরোপে পরিচিত করিয়াছেন। ভারতীয় ধর্ম ও সংস্কৃতিকেও তিনিই পাশ্চাত্যদেশে প্রচার করিয়াছেন সবচেয়ে গভীর ও ব্যাপকভাবে। জ্ঞানার্জনের নিছক কৌতূহল অথবা অনুন্নত দেশের প্রতি উন্নতসমাজের বুদ্ধিজীবীর অনুগ্রহদৃষ্টি লইয়া ভারতীয় জাতীয়তাবাদের প্রচারকার্য রলাঁ করেন নাই। গত মহাযুদ্ধের পর রুশবিপ্লবের মধ্যে রলাঁ পৃথিবীব্যাপী শোষণব্যবস্থার বিরুদ্ধে সাধারণ মানুষের প্রথম সফল বিদ্রোহের সন্ধান পাইয়া উৎসাহিত হইয়া ওঠেন এবং সদ্যোজাত সোভিয়েট রাষ্ট্রের বিরুদ্ধে যে গোপন ও গভীর চক্রান্ত শুরু হয় তাহার বিরুদ্ধে অভিযান শুরু করেন। কিন্তু শুধু ইউরোপের স্বাধীনতাই রলাঁর স্বপ্ন ছিল না। তিনি ছিলেন সত্যকার আন্তর্জাতিকতাবাদী। প্রাচ্যদেশে ঔপনিবেশিক শাসন ও শোষণ শেষ না হইলে যে,

রুশবিপ্লব অসম্পূর্ণ ও বিপন্ন থাকিয়া যাইবে—তাহা তিনি বুঝিয়াছিলেন। তাই ভারতবর্ষে গান্ধীজী যখন প্রায় একই সঙ্গে তীব্র অসহযোগ আন্দোলন শুরু করিলেন তখন তিনি এই আন্দোলনকে রুশবিপ্লবের পরিপূরক হিসাবেই অভিনন্দিত করিলেন। রাশিয়ার সমাজতান্ত্রিক বিপ্লব ও সঙ্গে সঙ্গে সমস্ত ইউরোপে তীব্র সমাজতান্ত্রিক আন্দোলন এবং প্রাচ্যদেশে, বিশেষত ভারতবর্ষ ও দক্ষিণপূর্ব এশিয়ার কয়েকটি দেশে, বিদ্রোহের সূচনায় পৃথিবীর সাম্রাজ্যবাদী শাসকগণ উৎকণ্ঠিত হইয়া উঠিলেন। তাহারা পাল্টা অভিযান শুরু করিলেন। বনিয়াদী সাম্রাজ্যবাদের দর্শন, রাজনীতি ও অর্থনীতিকে উগ্র অন্ধ এক জাতিবিদ্বেষী জাতীয়তাবাদে চোলাই করিয়া সমাজতন্ত্রের আকর্ষণ হইতে জনসাধারণকে বিভ্রান্ত করিলেন। ইহার নামই ফাশিজম্। গণতন্ত্রের কর্মপদ্ধতির বিরুদ্ধে যে বিক্ষোভ জমা হইতেছিল তাহারই সুযোগ লইয়া গণতন্ত্রকেই নির্মূল করা হইল। একটা নয়া ব্যবস্থার মুখোশ পরাইয়া পুরাতন ব্যবস্থাকে পাকা করা হইল, ধনতন্ত্রের দালালগণ দেশপ্রেমিক সাজিয়া গণতন্ত্রের ভস্মাবশেষ হাতে মাখিয়া শাসনরজ্জু ধারণ করিলেন। যুদ্ধ, মহামারী ও অন্নাভাবে উন্মাদ জনসাধারণকে লেলাইয়া দেওয়া হইল কমিউনিস্ট ও সোভিয়েট রাশিয়ার দিকে। ফাশিজমের প্রথম বিকাশ হইল মুসোলিনীর ইতালীতে, পূর্ণবিকাশ হইল হিটলারের জার্মানীতে। সদ্যোজাত সোভিয়েট রাষ্ট্র ও বিশ্বব্যাপী গণআন্দোলনের বিরুদ্ধে এই গোপন হীন ষড়যন্ত্রের রূপ রলাঁর নিকট দিবালোকের মত স্পষ্ট হইয়া উঠিল। উৎকণ্ঠিত মহাপুরুষ সোভিয়েট রাশিয়া ও বিশ্ববিপ্লবকে রক্ষা করিবার জন্য রাজনীতিতে ঝাঁপ দিলেন। দ্বিতীয় মহাযুদ্ধের বিরুদ্ধে সতর্কবাণী উচ্চারণ করিলেন তিনি ভবিষ্যৎদ্রষ্টা ঋষির আত্মপ্রত্যয় লইয়া। ক্রমে ক্রমে সমস্ত পৃথিবীর রূপ তাহার নিকট স্পষ্ট হইয়া উঠিল।

সাম্রাজ্যবাদী শাসন ও শোষণ ধনতন্ত্রী সমাজের স্বরূপ এবং সোভিয়েট রাশিয়ার অভ্যুদয়ের ঐতিহাসিক তাৎপর্য তাহার নিকট স্পষ্ট হইয়া উঠিল। বহু আঘাত, বহু বেদনা, বহু অন্তর্দ্বন্দ্বের মধ্য দিয়া বর্তমান ইউরোপের এই শ্রেষ্ঠ মনীষী জীবনের সায়াহ্নে কমিউনিজমে বিশ্বাসী হইয়া উঠিলেন।

আমাদের দেশের রলাঁ-ভক্তের দল তাহার জীবনের এ-কাহিনী একেবারেই চাপিয়া যান। গান্ধী-রামকৃষ্ণ-বিবেকানন্দের জীবনীকার নিরীহ এক ধর্মপ্রাণ আদর্শবাদী হিসাবেই তাহাকে পুস্তক-পত্রিকাতে, সভা-সমিতিতে চালু করিবার চেষ্টা হইয়া থাকে। রাশিয়া ও কমিউনিজমের নামও যে তিনি জীবনে কোনোদিন উচ্চারণ করিয়াছেন কিম্বা ফাশিজম্ লইয়া মাথা ঘামাইয়াছেন তাহার কোনো উল্লেখই করা হয় না। এদেশের যে কয়েকজন অধ্যাপক আন্তর্জাতিকতার বেসাতি করিয়া বাজারে বেশ পসার জমাইয়াছেন রলাঁ-সম্পর্কে তাহাদের প্রচারকার্য এক অদ্ভুৎ ধরনের। রলাঁর আন্তর্জাতিকতার কথা উঠিলেই তাহারা বলেন যে বিশেষ কোনো রাজনৈতিক মতবাদে বিশ্বাস করিবার মত 'সংকীর্ণতা' নাকি রলাঁর ছিল না, তাহার আন্তর্জাতিকতা নাকি ছিল সম্পূর্ণ ভাবজগতের। ভাবখানা এই যে, সংস্কৃতি ও ধর্মের মধ্যেই তিনি প্রাচ্য ও পাশ্চাত্যের মিলন খুঁজিয়াছেন; রাজনীতির কোলাহল তাহাকে বিভ্রান্ত করিতে পারে নাই। এমন কি রলাঁর গতযুদ্ধের সময়কার রচনার অংশবিশেষ মূল হইতে সুবিধামত বিচ্ছিন্ন করিয়া কোনো প্রতিষ্ঠাবান সাময়িক পত্রিকায় সম্প্রতি ভারতীয় কমিউনিস্টদেরও একহাত লওয়া হইয়াছে। রবীন্দ্রনাথের নিকট রলাঁর চিঠিগুলি সংকলিত করিয়া সম্প্রতি বিশ্বভারতী হইতে এলেক্স আরনসন ও কৃষ্ণা কৃপালনীর সম্পাদনায় বাহির করা হইয়াছে। আমরা দেখিয়া আশ্চর্য হইলাম পুস্তকের ভূমিকায় বা ভাষ্যে কোথাও

রলাঁজীবনের এই শ্রেষ্ঠ অধ্যায়ের বিষয় কোনো উল্লেখ নাই। এমন কি নাৎসী বন্দীশিবিরে যে তাহার জীবনাবসান হইয়াছে তাহার পর্যন্ত উল্লেখ নাই। ১৯২৬ সালে যখন অতর্কিতে, অসতর্ক মুহূর্তে সরল মনে রবীন্দ্রনাথ মুসোলিনীর ফাঁদে পা দিতে গিয়াছিলেন, তখন রলাঁই সর্বনাশের সীমান্ত হইতে তাহার বর্তমান ও ভবিষ্যতের সুনামকে রক্ষা করেন। পুস্তকখানিতে 'রলাঁ ও রবীন্দ্রনাথ' নামক যে অধ্যায় লিখিত হইয়াছে তাহাতে উভয় মনীষীর জীবনের এই গুরুত্বপূর্ণ ঘটনাটির উল্লেখ পর্যন্ত নাই দেখিয়া আমরা বিস্মিত ও ব্যথিত হইয়াছি। অথচ রবীন্দ্রনাথ স্বয়ং জাপানী কবি নোগুচির নিকট লিখিত পত্রের প্রারম্ভে "That great French writer"-এর কথা পরম কৃতজ্ঞচিত্তে স্বীকার করিয়াছেন।

আমাদের দেশে যাহারা রলাঁ-বিশেষজ্ঞ এবং যাহারা রলাঁকে ভাঙ্গাইয়া অনেক খাইয়াছেন ও এখনও খাইতেছেন তাহারা তাহার জীবনের এই গভীর পরিণতির কথা যে জানেন না, তাহা বিশ্বাস করা কঠিন। *'I Will Not Rest'* নামক তাহার বিখ্যাত পত্র প্রবন্ধ সংকলন প্রকাশিত হয় স্পেনের গৃহযুদ্ধের অব্যবহিত পরেই। এই পুস্তক তাহার নিজের মুখে তাহার জীবনের এই পরিণতির কাহিনী। বিশ্বব্যাপী সমাজসংকটে, যুদ্ধ ও বিপ্লবের যুগসন্ধিক্ষণে ইউরোপের শ্রেষ্ঠ আর্টিস্টের মানসিক প্রতিক্রিয়ার প্রতিচ্ছবি হিসাবে এই পুস্তকখানির মূল্য অপরিসীম। এই পুস্তকের কথা রলাঁ-দরদীদের মুখে বড় শোনা যায় না। এ নীরবতা কানে লাগে।

*'I Will Not Rest'*-এর অনুবাদ আমরা প্রকাশ করিতেছি। ইহার মধ্যেই পাঠক রলাঁর নিজের মুখেই রলাঁ-জীবনের সর্বাধিক গুরুত্বপূর্ণ অধ্যায়ের বিচিত্র কাহিনী শুনিতে পাইবেন। রলাঁর যে স্মৃতি-উদ্‌যাপনের আয়োজনের কথা আমরা প্রারম্ভেই উল্লেখ

করিয়াছি, আশা করি তাহাতে জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে এই সত্যকে গোপন করিবার চেষ্টা হইবে না।

রলাঁর অন্তর্দ্বন্দ্বের আত্মকাহিনী শুনিবার পূর্বে তাহার সাহিত্যিক ও জনজীবনের প্রধান ঘটনাগুলি জানিয়া রাখা ভাল মনে করিয়া আমরা এইসঙ্গে 'পরিচয়' পত্রিকায় প্রকাশিত অধ্যাপক নীরেন্দ্রনাথ রায়ের একটি প্রবন্ধ সন্নিবিষ্ট করিলাম। অনুমতির জন্য অধ্যাপক রায় ও 'পরিচয়' সম্পাদকের নিকট আমি কৃতজ্ঞ।

আমি ফরাসী জানি না, মূল ইংরেজী হইতেই এই অনুবাদ। ফরাসী নামের উচ্চারণগুলি সংশোধন করিয়া দিয়া ও আরো নানাভাবে সাহায্য করিয়া বিশিষ্ট সাংবাদিক ও কবি অরুণ মিত্র মহাশয় আমাকে ও প্রকাশককে বিশেষ কৃতজ্ঞতাপাশে আবদ্ধ করিয়াছেন।

এই অনুবাদ প্রকাশের কৃতিত্ব প্রায় সম্পূর্ণই প্রকাশকের।

অমৃতবাজার পত্রিকা **সরোজকুমার দত্ত**
সম্পাদকীয় বিভাগ,
১০ই ফেব্রুয়ারী, ১৯৪৬

# রম্যাঁ রলাঁ

( ১৮৬৬—১৯৪৪ )

রয়টারের তারযোগে রলাঁর মৃত্যুসংবাদ পুনরায় প্রচারিত হইয়াছে। গান্ধীজীর অনাস্থা সত্বেও এ দুঃসংবাদের প্রতিবাদ হয় নাই—প্রতিবাদের দুরাশা পোষণ করা কঠিন। রলাঁর তিরোধান, এই অকরুণ সত্যের জন্য আমাদের মনকে প্রস্তুত করাই যুক্তিযুক্ত। কি ভাবে তাঁহার জীবনাবসান ঘটিল তাহার বিস্তৃত বিবরণ এদেশে আসিয়া পৌঁছায় নাই। কিন্তু এ বিষয়ে কোনো সন্দেহ নাই যে নাৎসী জার্মানীর নৃশংসতা তাহাকে মৃত্যুর পথে ঠেলিয়া দিয়াছে। তাই রলাঁর এ মৃত্যুতে আমরা শোকের চেয়ে বেশি করিয়া অনুভব করিতেছি গর্ব ও গৌরব। সোভিয়েট ইউনিয়নের বাহিরে ফাশিস্টবাদের ও নাৎসী-তন্ত্রের বিরোধী ও সমালোচক রলাঁর মত এমন আর কেহ ছিল না। এতদিনে সেই কণ্ঠ ও সেই লেখনী চিরতরে রুদ্ধ হইল।

মনে পড়ে ১৯২৭ সালের ২৩শে ফেব্রুয়ারীর কথা। তখনও হিটলারের পালা শুরু হয় নাই, তাহার অগ্রজ মুসোলিনী আসর জমাইয়া বিরাজ করিতেছেন। পারীর বিপুল ফাশিস্ট-বিরোধী জনসমাবেশ। ইহার উদ্যোগকর্তা ছিলেন আলবের্ট আইনস্টাইন, আঁরি বারবুস, রম্যাঁ রলাঁ ও পল লাঁজ্ভ্যাঁ। আজ আইনস্টাইন স্বদেশ হইতে বিতাড়িত, বারবুস ও রলাঁ অন্তর্হিত ও লাঁজ্ভ্যাঁ ফরাসী কমিউনিস্ট পার্টির সভ্য।

বিশ শতকের সূচনা হইতে ইউরোপের বিভিন্ন দেশে যে সকল

কথাসাহিত্যিক উজ্জ্বল জ্যোতিষ্কের মতো চিন্তাজগৎ আলোকিত করেন আজ তাহাদের কথা স্মরণ করিলে রলাঁর অবিসংবাদিত প্রাধান্য স্বতঃই প্রতিভাত হয়। শ, ওয়েল্‌স্‌, গলস্‌ওয়ার্দি; য়োহান বোয়ের, ক্নুটহামস্থন, সেলমা লাগেরলফ; হাউপট্‌মান ও স্থডের-মান; মেতরলিংক ও দান্নুৎসিও—বর্তমানের চিন্তাজগতে ইহাদের কতটুকু প্রভাব! টমাস মান ও আনাতোল ফ্রাঁস বহুদূর পর্যন্ত রলাঁর পথের পথিক ছিলেন, পরে তাহারাও পিছাইয়া পড়েন। কেবল বারবুস ও গর্কির কথা স্বতন্ত্র। রলাঁর সহিত তাহাদের সম্বন্ধের কথাও আপনিই আসিয়া পৌঁছিবে।

আধুনিক ফরাসী সংস্কৃতির পরিণত ফল রলাঁ,—এ উক্তিতে একটুও অতিরঞ্জন নাই। প্রথম ফরাসী বিপ্লব এবং অধুনাতন সমাজতান্ত্রিক বিপ্লব, এই দুয়ের মধ্যে আপন সংবেদনশীল সর্বগ্রাহী প্রতিভার সহায়ে রলাঁ সেতুবন্ধন ঘটাইয়াছিলেন। সাম্য মৈত্রী স্বাধীনতার জ্বলন্ত বাণী শিশু রলাঁর নিকট পৌঁছিয়াছিল নীরস স্কুলপাঠ্য ইতিহাসের পুঁথির পাতার ভিতর দিয়া নহে, ফরাসী বিপ্লবের চূড়ান্ত কবি ভিক্‌তর য়ুগোর জীবন্ত প্রভাবে। য়ুগোর মৃত্যুকালে রলাঁ প্রাপ্তবয়স্ক যুবক। সৃজনী প্রতিভার শীর্ষবিন্দু অতিক্রম করিয়া গেলেও য়ুগোর রচনাক্ষমতা শেষ পর্যন্ত অক্ষুণ্ণ ছিল। ফরাসী বিপ্লবের সাহিত্যিক ধারা রোমান্টিসিজম্‌, সেই রোমান্টিসিজম্‌-এর বহুমুখী প্রতীক ছিলেন ভিক্‌তর য়ুগো। কিন্তু ১৮৭০ সালে জার্মানীর হাতে লাঞ্ছিত পরাজিত বিধ্বস্ত ফ্রান্সে বিপ্লবের সে আবেগ সে উচ্ছ্বাস সে আত্মময়তার স্থান কোথায়? তখন যে যুগ আসিয়াছিল তাহা আবেগ সংকোচনের, আত্মসমীক্ষণের, নির্মায়িকতার, বিজ্ঞাননিষ্ঠার। তাই সে যুগের প্রতিভূ কবি লেকঁৎ দে লিল; য়ুগোর মৃত্যুর পর তিনিই ফরাসী আকাদেমীর "চল্লিশ অমরের" মধ্যে তাহার শূন্য আসনের

অধিকারী হন, তিনি ছিলেন রোমান্টিকতা-বিরোধী। তাহার মত ছিল এই—আর্ট সায়েন্স যদি নিতান্ত এক হইয়া না যাইতে পারে—তাহা হইলেও উহাদের যথাসম্ভব পরস্পরের নিকটে আসার প্রবণতা সর্বদাই থাকা উচিত।

বিজ্ঞানচর্চায় বিপ্লব ফরাসী দেশে শুরু হয় রলাঁর জন্মের দু'চার বছর পূর্বেই। ১৮৬২ সালে ডারুইনের যুগান্তকারী 'অরিজিন অব দি স্পিসীজ'-এর ফরাসী অনুবাদে তাহার সূচনা। যে দুইজন চিন্তানায়ক রেনাঁ ও তে'ন—তখনকার শিক্ষিত ফরাসীচিত্ত অধিকার করিয়াছিলেন, তাহারা দুইজনেই ছিলেন বিখ্যাত বিজ্ঞানবিৎ। বিজ্ঞানের চোখ দিয়া রেনাঁ খৃস্টধর্মের বিশ্লেষণ করিতে গেলেন। ইহাতে রেনাঁ এমন সংকটে পৌছিলেন যে মৃদুহাস্যের সহিত তাহাকে স্বীকার করিতে হইল, 'আমার জীবন এখনও সেই ধর্মের অনুশাসনে চালিত যাহাতে আমার আর আস্থা নাই'। তে'ন বিশ্বাস করিতেন, সাহিত্যবিচারকেও প্রাণিতত্ত্বের মতো বিধিবদ্ধ বিজ্ঞানে পরিণত করা অসম্ভব নয়। সাহিত্যেও বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গীর প্রয়োজন আছে। সাহিত্যিকের সমাজের নিকট নৈতিক দায়িত্ব সম্বন্ধে আলোচনাও এই সময়ের ফরাসী দেশে প্রকট হইয়া উঠে, প্রধানত টলস্টয় ও ডসটয়এভস্কির রচনাবলীর অনুবাদে তাহা আরম্ভ হয়।

তরুণ মেধাবী ছাত্র রলাঁ এই সঙ্ঘাতময় পরিবেশের মধ্যে বাড়িয়া ওঠেন। আর্টের বিভিন্ন বিভাগ—সাহিত্য, চিত্র, স্থাপত্য, সংগীত,—ইহাদের প্রত্যেকের বিষয়ে তাহার আগ্রহ ছিল অপরিমিত, জ্ঞান ছিল অতুলনীয়। পিয়োনো-বাদনে তিনি ছিলেন সিদ্ধহস্ত। যুবক রলাঁ অচিরেই সুবিখ্যাত সোরবন শিক্ষালয়ের শিল্প-বিভাগের অধ্যাপক নিযুক্ত হইয়া সাহিত্যচর্চায় মনোনিবেশ করিলেন। ইউরোপীয় সংগীতের ইতিহাস সম্বন্ধে তাহার গ্রন্থ এখনও প্রামাণিক বলিয়া গৃহীত।

১৮৯৭ সালে ফ্রান্সে সুধীবর্গ দুই শিবিরে বিভক্ত হইয়া গেলেন হঠাৎ এক বিস্ফোরণে—যাহাকে বলা হয় "ড্রেফুস ঘটনা"। একদল হইলেন জাতীয় ঐতিহ্যবাদী, ইহাদের নেতা মরিস বারেস ও শার্ল মোরা; অন্যদল আন্তর্জাতিক বিপ্লববাদী, তাহাদের নেতা এমিল জোলা ও আনাতোল ফ্রাঁস। প্রত্যক্ষভাবে যোগ না দিলেও পরোক্ষভাবে রলাঁ দ্বিতীয় দলের পক্ষপাতী হইয়া পড়িলেন।

ইহার প্রধান কারণ, রলাঁর মানস-প্রকৃতি রূপায়িত হইয়াছিল ফরাসী বিপ্লবের আদিম অনুপ্রেরণায়। সাম্য মৈত্রী স্বাধীনতার বাণীকে তিনি গ্রহণ করিয়াছিলেন অন্তরের অন্তর দিয়া সার্বভৌমভাবে। ইহার প্রয়োগে কোনরূপ বাধা তাহাকে অসহিষ্ণু করিত। জাতিতে জাতিতে বিরোধ এই মন্ত্রের পরিপন্থী বলিয়া তাহার চোখে ছিল অন্যায়, অসত্য ও সর্বথা পরিত্যজ্য। সাহিত্যিকের যে আত্মাভিমান তাহাকে জনসাধারণ হইতে বিচ্ছিন্ন করিয়া রাখে, মৈত্রীর পরিপন্থী বলিয়া রলাঁ তাহাকে সহ্য করিতে পারিতেন না। এ প্রসঙ্গে তাহার বক্তব্য তিনি পরে তাহার "১৪ই জুলাই", "দাঁতঁ" প্রভৃতি নাটকে ও নাটকসম্বন্ধীয় আলোচনায় বিশদ করিয়া বলেন।

দ্বিতীয় কারণ, জঁা জরেস-এর প্রভাব। প্রথম বিশ্ব-যুদ্ধের অব্যবহিত পূর্ব পর্যন্ত ফরাসী জনসাধারণের ও বিদ্বৎ-সমাজেরও উপর এই সোশালিস্ট নেতার প্রভাব ছিল অনন্যসাধারণ। ইনি একদিকে যেমন ছিলেন জননেতা, অন্যদিকে ছিলেন বাগ্মী, সাংবাদিক ও ঐতিহাসিক। ইহার যুদ্ধ-বিরোধী প্রচেষ্টার উপর রলাঁর এত বিশ্বাস ছিল যে তিনি একসময়ে ভাবিতেন, অকস্মাৎ অজ্ঞাত-শত্রুর গুলির আঘাতে জরেসের অকালমৃত্যু না ঘটিলে হয় ত' ১৯১৪-এর মহাযুদ্ধও স্থগিত থাকিতে পারিত—জার্মান ফরাসী শ্রমিক-সাধারণ জরেসের নেতৃত্বে শান্তি

অক্ষুণ্ণ রাখিত, যুদ্ধ বন্ধ করিত। অন্ততপক্ষে তাহার মৃত্যুতে শান্তির শেষ সম্ভাবনা রক্তাক্ত পরিণতিতে বিলীন হইয়া গেল।

রলাঁর সর্বাধিক পরিচিত গ্রন্থ 'জাঁ ক্রিসৃতফ'। উহার রচনাকাল ১৯০৪—'১২। ইহার দুইটি প্রধান চরিত্রের একজন জার্মান সংগীতকার, অন্যজন ফরাসী সংস্কৃতিবিৎ। তাহাদের বন্ধুত্ব ও তর্কালোচনার ভিতর দিয়া রলাঁ অসাধারণ অন্তর্দৃষ্টির সহিত ইউরোপীয় সভ্যতার তথা মানবসভ্যতার যে আসন্ন সংকটের চিত্র আঁকিয়াছেন তাহারই অনিবার্য পরিণতি ঘটিল ১৯১৪ সালে। জরেস-প্রণোদিত সোশিয়ালিজম্-এর দিকে আকৃষ্ট হইলেও রলাঁ তখনও রাজনীতিতে সম্পূর্ণ অনাসক্ত ছিলেন। কিন্তু তাহার সত্যনিষ্ঠ-মন নিরপেক্ষ পর্যবেক্ষণের ফলেই সেই সংকটের আসল রূপটি চিনিতে পারিয়াছিল। তাহারই ব্যাপক ও অকপট প্রকাশ হিসাবে জাঁ ক্রিসৃতফ চিরদিন সাহিত্যামোদীর শ্রদ্ধা অর্জন করিবে। কারণ, রলাঁর নায়ক ত' কেবল সংকটে নিষ্ক্রিয় দর্শক নন, তিনি যে বীর, তিনি যে যোদ্ধা, তিনি তাহার প্রাণ দিয়াও সংকটকে অতিক্রম করিতে উদ্‌গ্রীব। কোনো মিথ্যা, কোনো ছলনাই তাহাকে মোহাবিষ্ট করিতে পারে না। সত্যের এই অকুণ্ঠ অনুধাবন, ফলাকাঙ্ক্ষাবিহীন হইয়া এই অবিচলিত কর্তব্য সাধন—শেষ পর্বে গ্রাৎসিয়া-এপিসোডের মিস্‌টিক উল্লাস সত্ত্বেও ইহাকে বলা চলে জাঁ ক্রিসৃতফ-এর মূল সুর। এই সুরই তিনি ধরাইয়া দিয়াছেন সহজ আশাবাদী টেনিসনের লাইনকে সামান্য পরিবর্তিত করিয়া—টু স্ট্রাইভ, টু সীক, নট টু ফাইণ্ড, নট টু ঈলড়। জানি, সংগ্রামে বিজয়ের আশা একেবারেই নাই। জানি নরলোক হইতে অনৃত্যের অন্যায়ের গ্লানি কোনোদিনই বিদুরিত হইবার নয়, তবুও প্রকৃত মনুষ্যত্ব যার আছে তার নিস্তার নাই, এই অসমান সংগ্রাম তাহার চালাইতেই হইবে, স্বার্থবুদ্ধির সমস্ত বন্ধন হইতে মনকে মুক্ত রাখিতে

হইবে, ইহাই তাহার নিয়তির নির্দেশ, ইহাই তাহার ভগবানের বিধান, ইহার পালনেই তাহার চরম সার্থকতা।

জঁ। ক্রিস্তফ-এর বিষয়বস্তুর দাবী এমনই নির্মম যে দশখণ্ডব্যাপী বিরাট-কলেবর গল্পটিতে লঘু হাস্য-পরিহাসের স্থান নাই বলিলেই চলে। অথচ ফরাসীজাতির পরিহাসপ্রিয়তা, ফরাসী সাহিত্যের হাস্যরস সুবিদিত। হাস্যরস পরিবেশনেও রলাঁর যে কিরূপ দক্ষতা ছিল তাহা 'কোলা ব্রোইঞ' না পড়িলে উপলব্ধি করা যায় না। চতুর্দশ শতাব্দীর এই কাল্পনিক স্ফুর্তিবাজ বারগাণ্ডীবাসীর দৃষ্টিভঙ্গী ও প্রকাশভঙ্গীর ভিতর দিয়া রলাঁ। যে হাস্যরস ফোটাইয়াছেন তাহা ঠিক সাধারণ লিপিচতুর লেখকের স্বল্পায়াসসাধ্য চমক-নৈপুণ্য নয়। তাহার তুলনা খুঁজিতে স্মরণ করিতে হয় রাবলে বা দিদেরো-কে। এ হাসিরও পিছনে আছে বৃহৎ সত্যাশ্রয়ী মন, যার কাছে কোনো ধারণাই এত বড় নয় যে তাহাকে লইয়া হাসা যায় না, কোনো প্রতিষ্ঠানই এত পবিত্র নয় যে তাহাকে লইয়া ব্যঙ্গ করা চলে না; ক্ষুদ্রতা, সংকীর্ণতা, মলিনতা বা বিদ্বেষ এ হাসির কাছেই ঘেঁষিতে পারে না। মধ্যাহ্ন-সূর্যের দীপ্তির মতো ইহা যে কোনো বস্তুর রূপকেই যেমন উদ্ভাসিত করে, তৎসংলগ্ন ছায়াকেও তেমনি ঘনীভূত করিয়া দেখাইয়া দেয়।

কোলা ব্রোইঞ ১৯১৮-এ প্রকাশিত হইলেও রচিত হইয়াছিল ১৯১৪-এ। ১৪ সালের পর হইতে রলাঁর রচনার মোড় ঘুরিয়া যায়। তিনি নিজেই স্বীকার করিয়াছেন, তাহার পলিটিক্‌সে দীক্ষা হয় মহাসমরের প্রথম শোণিতধারায়। তাহার পূর্বে তাহার মতে পলিটিক্স ছিল হীনজনের ব্যবসায়। কবি যারা, শিল্পী যারা, মনস্বী যারা তাদের স্বাভাবিক আবাস হইবে স্বপ্নের জগতে, কল্পনালোকে। জার্মান কবির অনুসরণে তিনিও গাহিতে পারিতেন, "মাইন রাইশ ইস্‌ট ইন ডের

লুফ্‌ট”—আমার রাজত্ব উচ্চাকাশে। তখন তাহার কাছে প্রধান সমস্যা ছিল কি উপায়ে এই উচ্চাকাশের সহিত ধরণীতলের সংযোগ-সাধন করা যায়। টলস্টয় লিখিয়াছিলেন, যে-আর্ট মাত্র জনকয়েককে তৃপ্তি দেয় জনসাধারণকে তুষ্ট করে না তাহা গ্রেট আর্ট হইতে পারে না। ইহা পড়িয়া অধ্যাপক রলাঁ। বিব্রত হইয়া পড়িলেন। তিনি ত' ভালো করিয়াই জানেন কতখানি সাধনা ও প্রতিভা থাকিলে গ্রেট আর্টের আবিষ্কৃত মর্মগ্রহণ সম্ভব হয়। অথচ ইহাও ত' স্পষ্ট যে গ্রেট আর্টের মহিমা যদি মুষ্টিমেয় এলিট-দের মধ্যে সীমাবদ্ধ থাকে, তাহা হইলে সেই আর্টের সামাজিক মূল্য কতটুকু হইয়া দাঁড়ায়। সন্দেহের ভঞ্জনার্থে জিজ্ঞাসুভাবে, বিনীত ছাত্রের মতো রলাঁ। টলস্টয়কে পত্রে প্রশ্ন করেন ও টলস্টয় উত্তরে তাহাকে অবজ্ঞা না করিয়া ধৈর্যের সহিত আপন প্রতিপাদ্য বুঝাইবার চেষ্টা করেন। অবশ্য পত্রালাপে সাহিত্য-বিচারের এই মূলগত সমস্যার প্রকৃত সমাধান হয় নাই; বস্তুত তখনকার একান্ত ধনতান্ত্রিক শ্রেণীবিভক্ত সমাজের আবহাওয়ায় তাহার প্রকৃত সমাধানের সন্ধান পাওয়া টলস্টয় বা রলাঁ। কাহারো পক্ষে সম্ভব ছিল না। তথাপি এই সূত্রে অন্তত একটি শিক্ষা রলাঁ। টলস্টয়ের নিকট হইতে পাইলেন যে, জনসাধারণকে তুচ্ছ করাই সাহিত্যিক আভিজাত্যের বিশিষ্ট লক্ষণ নয়; বৃহৎ সাহিত্যের থাকা চাই এমন ব্যাপক আবেদন যাহা একই কালে কৌতূহলী পাঠক ও তীক্ষ্ণধী সমালোচক দুয়েরই আনন্দের উপাদান যোগাইতে পারিবে। এই গ্রেট আর্টের রহস্য সাধারণ পাঠকের নিকট উদ্‌ঘাটিত করার উদ্দেশ্যে রলাঁ। লিখিয়াছিলেন তিনটি জীবনী-আলেখ্য—সংগীত, স্থাপত্য ও সাহিত্যের তিন দিকপালের—বেঠোফেন, মিকায়েল আন্‌জেলো ও টলস্টয়। বেঠোফেনের জীবনে, তিনি দেখাইলেন, সৎসাহসের প্রসারশক্তি, নৈতিক সংগ্রামে আনন্দের উদ্দীপনা, আপন

চেতনায় ভগবৎ-উপলব্ধির উন্মাদনা। মিকায়েল আনজেলোর জীবনে তিনি ফোটাইলেন একটি করুণ ট্রাজেডি—বিরাট সৃষ্টিক্ষমতার সহিত দুর্বল ইচ্ছাশক্তির সংঘাতের ট্রাজেডি। প্রতিভার ক্ষেত্রেও দুর্বলতাকে যে সমর্থন করা যায় না—ইহা দেখাইতে রলাঁ কার্পণ্য করেন নাই। টলস্টয়ের জীবনে তিনি প্রকাশ করিলেন কেমন করিয়া পৃথিবীর শ্রেষ্ঠ সাহিত্যিকদের অন্যতম অশিক্ষিত কুসংস্কারাচ্ছন্ন কৃষীদলের দরদী কথক হইতে পারেন। এই প্রসঙ্গে স্বভাবতই মনে পড়ে টলস্টয় সম্বন্ধে লেনিনের অভিমত—এই অভিজাত কাউণ্টটির আবির্ভাবের পূর্বে রুশ সাহিত্যে খাঁটি 'মুঝিক'-এর কথা শোনা যায় নাই।

গ্রেট আর্টের প্রসারের সাহায্যে মানবিকতার বিস্তার, জাতিতে জাতিতে সম্প্রীতি, রলাঁর এই সুখস্বপ্ন বিচূর্ণ হইয়া গেল ১৯১৪-এর ২৮শে জুনের বজ্রনির্ঘোষে, সারায়েভোতে অষ্ট্রিয়ার আর্চ-ডিউকের গুপ্তহত্যায়। ক্রিস্তফ ও অলিভিয়ে, জার্মান ও ফরাসী, পরস্পর নিবিড় বন্ধুত্ব করার পরিবর্তে কণ্ঠ পাকড়ি ধরিল আঁকড়ি দুইজনা দুইজনে। যে সকল সাহিত্যিক এতদিন ধরিয়া মানবিকতার স্তবগানে ছিলেন মুখর, তাহারাই এখন তরবারির চেয়ে তীক্ষ্ণতর লেখনীর সঞ্চালনে যুদ্ধং দেহি রবে সমরক্ষেত্রে অবতীর্ণ হইলেন, "মাই কান্ট্রি, রাইট অর্ রং"-মন্ত্রের মাদকতায়। জাতীয়তার যূপকাষ্ঠে মানবতার এই অপমৃত্যু, রলাঁকে বিস্মিত করিল, ব্যথিত করিল। সত্যনিষ্ঠ সমালোচনার অপরাধে তিনি দুইটি সভ্যজাতিরই বিরাগভাজন হইয়া উঠিলেন। শেষ পর্যন্ত তাহাকে জন্মভূমি পরিত্যাগ করিয়া বিদেশে আশ্রয় লইতে হইল। নিরপেক্ষ সুইট্‌সারল্যাণ্ড-এর উচ্চতা হইতে যুধ্যমান জাতি দুইটির উদ্দেশ্যে তিনি যে সকল রচনা প্রকাশ করিয়াছিলেন সেগুলি "যুদ্ধের উর্ধ্বে" নামক গ্রন্থে সংকলিত আছে। তাহাতে দেখা যায়, রলাঁ শান্তিকামী ছিলেন বটে, কিন্তু তাহার কাম্য শান্তি

যুদ্ধকে এড়াইয়া নয়, যুদ্ধের পাশবিকতাকে মানবিকতার অস্ত্রে নিহত করিয়া। সংস্কারমুক্ত যুক্তিসিদ্ধ বুদ্ধিজীবীর সমবেত প্রভাবেই হত্যা-লালসাকে দমিত করা যায়, ইহাই ছিল রলাঁর প্রগাঢ় বিশ্বাস। তাই ভের্সাই সন্ধিতে ইউরোপের রাজনীতিতে শান্তি আসিলেও রলাঁর মনে শান্তি আসিল না। সন্ধিপত্রের অন্তরালে আবৃত ছিল যে দাবানলের ভবিষ্যৎ সম্ভাবনা তাহার হৃদয়বান দৃষ্টিকে তাহা ঠকাইতে পারে নাই। তখনকার আশা-আকাঙ্ক্ষার, আশঙ্কা-উদ্বেগের কথাচিত্র লিপিবদ্ধ হইয়া আছে তাহার 'ক্লেরাঁবো' নামক উপন্যাসে, যাহার নাম 'সকলের বিপক্ষে এক,' অর্থাৎ সঙ্ঘবদ্ধ বর্বরতার বিরুদ্ধে ব্যক্তিস্বাতন্ত্র্যের প্রতিবাদ।

মহাসমরের পরিসমাপ্তির পূর্বেই পৃথিবীর ইতিহাসে ঘটিয়া গেল এক অভূতপূর্ব ঘটনা, উহাই রলাঁর বিশাল হৃদয়ের ভাবসমুদ্রে সৃষ্টি করিল নূতন মন্থন ও আলোড়ন। রুশ বিপ্লবের সহিত নাড়ীর টান রলাঁ অনুভব করিয়াছিলেন একেবারে প্রথম হইতেই। এই প্রচণ্ড রাষ্ট্রিক বিক্ষোভ যে মূলত সমগ্র মানব-সমাজের পক্ষে কল্যাণকর, ইহাতে সন্দেহ তাহার মনে একদিনও জাগে নাই। তবু তিনি ছিলেন বহুদিন পর্যন্ত রুশ সোভিয়েট রাষ্ট্রের সমালোচক। রুশ বিপ্লবের অন্তর্নিহিত অভীপ্সা তাহাকে দুর্জয়বেগে আকর্ষণ করিলেও সোভিয়েট রাষ্ট্রের প্রকাশ্য নির্মমতা তাহাকে নির্দয়ভাবে প্রহত করিত। তাহার মানসিক গঠন ও পরিণতির ইতিহাস ভাবিয়া দেখিলে ইহার জন্য তাহাকে অপরাধী করা যায় না। বরং বিস্মিত হইতে হয় তাহার ঔদার্যের পরিধিতে। তাহার শ্রেণীর অন্য লেখকের হৃদয় হইতে রুশ-বিপ্লব অনুরূপ সমর্থন পাইয়াছিল? সত্য বটে তখনকার ফ্রান্সের অন্যতম খ্যাত লেখক আঁরি বারবুস রুশ বিপ্লবকে মনেপ্রাণে গ্রহণ করিয়াছিলেন। এই গভীর অন্তর্দৃষ্টির জন্য বারবুস ভবিষ্যৎ-বংশীয়দের কৃতজ্ঞতাভাজন হইয়া রহিলেন। কিন্তু মনে রাখিতে হইবে বারবুস

রলাঁর চেয়ে বয়সে ছোট ছিলেন ও তাহার ছিল সমরাঙ্গনে সৈনিক জীবনের প্রত্যক্ষ অভিজ্ঞতা। রুশ বিপ্লবের প্রকৃতি-বিচার লইয়া বারবুস-পরিচালিত 'ক্লার্তে'-গোষ্ঠীর সহিত রলাঁর যে বিতণ্ডার উদ্ভব হয় তাহার তিক্ততার জন্য দায়িত্ব হইতে প্রথমোক্ত দলকে সম্পূর্ণ রেহাই দেওয়া যায় না। সোভিয়েট-সমালোচনায় সাধারণ প্রতিক্রিয়াশীল বিরোধিতা হইতে রলাঁর বিপক্ষতায় যে মৌলিক ভাবগত পার্থক্য আছে তাহা বারবুস-এর দল না মানায় রলাঁ বিপর্যস্ত বোধ করিতেন। তিনি ভাবিতেন তিনিও ত' বারবুস-এর মতোই বিপ্লবী, রুশ বিপ্লবের বুর্জোয়া-শত্রুতা যে তাহারও ছিল চক্ষুশূল। কিন্তু ব্যক্তিস্বাতন্ত্র্যের একান্ত উপাসক রলাঁ নির্বিত্ত শ্রেণীর একাধিপত্য মানিতে বাধা পাইতেন। ইতিহাসের যে অলঙ্ঘ্য দ্বান্দ্বিক নিয়মে ফরাসী বিপ্লবের ডিমক্রাসী রুশ বিপ্লবের ডিক্‌টেটরশিপ-এর পর্যায়ে পরিণত হয়, তাহা তখনও রলাঁর দার্শনিক দৃষ্টির বাহিরে ছিল। জানা নাই, তখন মার্কস-এর 'গোঠা' কর্মসূচীর সমালোচনা বা লেনিন-এর 'রাষ্ট্র ও বিপ্লব' গ্রন্থ দুটি তাহার হাতে পড়িয়াছিল কি না।

সোভিয়েট রাষ্ট্রের আচরণ সম্বন্ধে রলাঁর এই অপজ্ঞানের জন্য গর্কির দায়িত্বও কিছু কম নয়। ইউরোপীয় সাহিত্যক্ষেত্রে তখন গর্কির প্রতিষ্ঠা তর্কাতীত। রলাঁ তাহাকে অগ্রজের মতো শ্রদ্ধা করিতেন। রুশ সমাজের নিম্নস্তরের জন্য গর্কির গভীর সমবেদনা তাহাকে এক স্বতন্ত্র গৌরব আনিয়া দিয়াছিল। তাছাড়া গর্কি ছিলেন লেনিনের ঘনিষ্ট অন্তরঙ্গ। অথচ রলাঁ দেখিলেন, গর্কি সোভিয়েটকে সম্পূর্ণরূপে গ্রহণ করিতে না পারিয়া বিদেশে আসিয়া বাস করিতেছেন। বারবুসের সহিত বিতর্কে রলাঁর অনেক মতের সহিত গর্কির মতের মিল ছিল। সুতরাং অকপট চেষ্টা সত্ত্বেও রলাঁ নিজের ত্রুটির সন্ধান পাইতেন না। কিন্তু গর্কির বোধি-

প্রাপ্তি হইল লেনিনের মৃত্যুতে। সোভিয়েট রাষ্ট্রের স্বরূপ তাহার ধ্যাননেত্রে উদ্ভাসিত হইয়া উঠিল। স্বদেশে ফিরিয়া গিয়া অক্লান্ত অবারিত আত্মনিয়োগে তিনি নিজেকে ও সোভিয়েটকে গৌরবান্বিত করিয়া তুলিলেন। গর্কির এই প্রত্যাবর্তন, সোভিয়েট রাষ্ট্রের দ্রুত উর্ধ্বগতি, ইউরোপ ভূখণ্ডে বিবর্ধমান বিশৃঙ্খলা পরে রলাঁরও দিব্যদৃষ্টি উন্মোচন করে।

এই দৃঢ় প্রত্যয়ে উপনীত হওয়ার আগে পর্যন্ত রলাঁর ছিল আধ্যাত্মিক ঘুরপাক খাওয়ার পর্ব। ইউরোপের ভবিষ্যতে হতাশ্বাস হইয়া তিনি চারিদিক চাহিয়া দেখিলেন মুক্তির সন্ধানের আশায়। হঠাৎ চোখে পড়িল আধুনিক ভারতের অধ্যাত্মসম্পদ গান্ধী, বিবেকানন্দ, অরবিন্দ, রামকৃষ্ণ। ঐহিক শক্তিতে আস্থা হারাইলেই আধ্যাত্মিক শক্তিতে আশ্রয়ের প্রয়োজন হয়, ইহাই ইতিহাসের সাক্ষ্য। রলাঁর পক্ষেও ব্যতিক্রম ঘটিল না। আপন স্বভাবসিদ্ধ আবেগের সহিত তিনি তাহার নূতন আবিষ্কারের বাণী ইউরোপে প্রচার করিতে লাগিলেন। তাহারও মধ্যে লক্ষ্য করা যায় তাহার প্রকৃতিগত ঝোঁক আধ্যাত্মিক সমাধিমগ্নতার চেয়ে আদর্শনৈতিক কর্মযোগের দিকেই বেশি। তিনি বিশ্বাস করিতেন গান্ধীবাদের সহিত লেনিনবাদের সমন্বয় সম্ভব।

রলাঁর সংগ্রামপ্রবণ চিত্ত এ অবলম্বনে বেশিদিন টিকিয়া থাকিতে পারিল না। ইউরোপীয় রাজনীতির অগ্নিগর্ভ সমস্যার দাবীতে আধ্যাত্মিক জীবনের অসম্পূর্ণতা প্রকট হইয়া পড়িল। তিনি শ্যেনদৃষ্টিতে ইহার বিচিত্র গতি অনুধাবন করিতেছিলেন। ধূর্ত মুসোলিনীর মিষ্ট আপ্যায়নে প্রতারিত হইয়া রবীন্দ্রনাথ ফাশিস্টবাদের দীর্ঘ প্রশস্তি প্রকাশিত হইতে দিলেন। শ্রদ্ধাভাজন রবীন্দ্রনাথের অপ্রীতিভাজন হইবার আশঙ্কা সত্ত্বেও রলাঁ তাহার চোখের ঠুলি

খুলিয়া দিয়া ফাসিস্টবাদের নগ্ন কদাকার উদ্ঘাটিত করিয়া দিতে বিরত হইলেন না। 'বিমুগ্ধ আত্মা' নামক উপন্যাস সিরিজে রলাঁর এই যুগের মানসিক অভিজ্ঞতাগুলি গল্পাকারে চিত্রিত আছে। জাঁ ক্রিসতফ-এর যুগের দুর্নিবার আত্মবিশ্বাসের অভাবে এই উপন্যাসগুলি তাহার তুলনায় দুর্বল হইয়া পড়িয়াছে। কিন্তু শেষখণ্ডে ( লা'নোসিয়াত্রিস, ঘোষণাকারিণী ) আছে পুত্র মার্ক-এর ফাশিস্টের গুলিতে অপমৃত্যুর পর মাতা আনেৎ-এর বৈপ্লবিক পরিবর্তন, ইউরোপীয় প্রতিক্রিয়ার বিরুদ্ধে প্রগতিশীল জনশক্তির সমাবেশের উদ্যোগ, দারুণ সংকটমাঝে নবজীবনের শঙ্খধ্বনি—ইহার সাহিত্যিক মূল্য রলাঁর শ্রেষ্ঠ কীর্তির অন্যতম। এ-বই যে হিট্‌লার-রাষ্ট্রে নিষিদ্ধ হইবে তাহাতে আশ্চর্য হইবার কি আছে !

যতদূর জানা যায়, রলাঁ-র জীবিতকালে শেষ প্রকাশিত পুস্তক হইতেছে, "আমি থামিব না"। ১৯১৯ হইতে শুরু করিয়া পনের বৎসরের পরিভ্রমণের ইতিহাস এই গ্রন্থের বাইশটি প্রবন্ধ, একটি মুখবন্ধ ও একটি উপসংহারে নিবদ্ধ। ইহার অপর নাম, রলাঁ ইঙ্গিত করিয়াছেন, ষষ্ঠি-বর্ষীয়ের ডায়ারী। স্বাভাবিক বিনয়বশে তিনি মুখবন্ধে লিখিতেছেন : "এই পুস্তকে অত্যধিকভাবে 'আমি' 'আমি' করা হইয়াছে। কিন্তু যে 'আমি'-র বিবর্তন-কাহিনী এখানে বিবৃত হইল সে কেবল একা আমি নয়, সে আমাদের সমস্ত যুগ। আমাদের যুগ যে পথে চলিয়াছে, তাহার উদ্যম, তাহার যন্ত্রণা, তাহার বিভ্রম, তাহার অন্ধতা ও তাহার পুনরাবিষ্কৃত আলোক, আমার বিশ্বাস ইহার অনেকাংশ ইহাতে পাওয়া যাইবে।" বস্তুত যে সকল প্রশ্ন আমাদের যুগকে জর্জরিত করিতেছে যুদ্ধ, শান্তি, সাম্রাজ্যবাদ, ফাসিজম্, কমিউনিজম্—রলাঁর আলোচনা ইহাদিগকে লইয়াই। সমগ্র

মানবজাতির কোটি কোটি বৎসরের অর্জিত সভ্যতা আজ সংকটাপন্ন, মরণাপন্ন, সংরক্ষিত স্বার্থের বলদর্পিত রূঢ় অভিযানে। ব্যক্তি-স্বাতন্ত্র্য আজ অসহায়। এই সার্বভৌম সংগ্রামে বুদ্ধিজীবীর কোনো পথ নাই নিরপেক্ষ থাকিবার। হাতের কাজ ও মাথার কাজ আজ একই সর্বনাশের সম্মুখীন। কর্মজগত ও ভাবজগত আজ অচ্ছেদ্যভাবে এক। তাহার মতে "কমিউনিজম্ হইতেছে বর্তমানে সামাজিক কর্মপন্থার একটিমাত্র বিশ্বব্যাপী পার্টি যাহা, কোনো রফা না করিয়া ও কিছুই গোপন না রাখিয়া, পতাকা বহন করিতেছে এবং বিচারিত ও বীরোচিত ন্যায়পরতার সহিত পর্বতের উচ্চশিখর-বিজয়ের পথে চলিয়াছে।" তাই তিনি নির্দেশ দিতেছেন, "যে-শক্তি আজ পৃথিবীকে নূতন করিয়া গড়িতেছে তাহার পক্ষে সক্ষম সৈনিকত্ব করার চেয়ে বড় কাজ মননশীল ব্যক্তির থাকিতে পারে না।" আজন্ম ভাববাদ ও ব্যক্তিস্বাতন্ত্র্য অনুসরণের পর ষাট বছর বয়সে মার্কসবাদের দ্বান্দ্বিক বস্তুবাদী বনিয়াদ হইতে স্টালিনের নেতৃত্ব পর্যন্ত অকুণ্ঠে স্বীকরণ, সংস্কার-বিমুক্তির আত্মাভিমান পরিহারের এমন অত্যুজ্জ্বল উদাহরণ ইতিহাসে বিরল। এই মুক্তির দ্বারে আসিয়া পৌঁছিতে যে অন্তবিহীন পথ রলাঁকে অতিক্রম করিতে হইয়াছিল তাহার নাটকীয়তাবর্জিত মর্মস্পর্শী কাহিনী অকপট আন্তরিকতার অনাড়ম্বর ঐশ্বর্যের সহিত বর্ণিত হইয়া এই গ্রন্থে স্থান পাইয়াছে। রলাঁর অন্যান্য রচনার তুলনায় এই বইটি আমাদের দেশে যথেষ্ট প্রচারিত হইয়াছে বলিয়া মনে হয় না। অথচ এটিকে বাদ দিয়া রলাঁর মহত্ত্ব-বিচার এভারেষ্টকে বাদ দিয়া হিমালয়ের উচ্চতা বিচারের মতো নিরর্থক ও হাস্যকর।

এহেন লেখককে হাতে পাইলে হিট্‌লার তাহার কি ব্যবস্থা করিবেন

অনুমান করা অসম্ভব নয়। ভুবনবিদিত বন্দীনিবাসে রলাঁর অদম্য ইচ্ছাশক্তিকে বিধ্বস্ত করিবার যে আয়োজন হইয়াছিল তাহা এখন অপ্রকাশিত, কিন্তু তাহার বিফলতা সুপ্রকাশ। সেখান হইতে রলাঁর শেষ প্রকাশ্য উক্তি সাম্রাজ্যবাদের কারাগার হইতে গান্ধীজীর সসম্মান মুক্তিতে অভিনন্দন। পরাধীন ফ্রান্সের বাণীমূর্তি শৃঙ্খলিত ভারতের অপ্রতিদ্বন্দ্বী নেতার পাশে আসিয়া দাঁড়াইলেন। আনন্দের কথা, ফরাসী জনগণের সমবেত বীরত্বে স্বদেশের স্বাধীনতার পুনরুদ্ধার তিনি দেখিয়া গেলেন। আক্ষেপের কথা, হিটলারী জার্মানীর উচ্ছেদ তাহার অগোচরে রহিয়া গেল, বিশ্বব্যাপী জনমুক্তির গৌরবময় ভবিষ্যৎ তাহার জ্ঞানীশ্রেষ্ঠ উদ্‌গাতাকে হারাইল।

যে-সাহিত্যগুরু জীবন ভরিয়া মৈত্রী-সাধনা করিয়াছেন বুদ্ধের মতো, সত্যের ব্রতে প্রাণ দিয়াছেন সোক্রাটীসের মতো, তাহাকে প্রণাম।

**নীরেন্দ্রনাথ রায়**

পরিচয়—মাঘ, ১৩৫১

# শিল্পীর নবজন্ম

যুদ্ধ শেষ হইয়া শান্তি আসিল বটে, কিন্তু শান্তি আসিল না আমার মনে। সম্মুখে তখনও তীব্রতম সংগ্রাম। যতদিন যুদ্ধ চলিয়াছে ফ্রান্সে আমাদের সংখ্যালঘু দলটির প্রথম কর্তব্য ছিল যুদ্ধ যে কতবড় অপরাধ, কতবড় নির্বুদ্ধিতা তাহা দেখানো ও এইভাবে যুদ্ধের অবসান ঘটানো। যুদ্ধ শেষ হইয়া গেল, কিন্তু যে-শান্তি আসিল তাহা শাশ্বত চিরন্তন যুদ্ধেরই বেদী রচনা করিল মাত্র; কারণ যুদ্ধ যাহারা জিতিল পরাজিতের প্রতি হিংস্র আক্রোশে বিদীর্ণ, বিক্ষত বিহ্বল পৃথিবীর বুকে যে কৃত্রিম শান্তির গুরুভার তাহারা চাপাইয়া দিল তাহাতে আরেকটি যুদ্ধ অনিবার্য হইয়া উঠিল।

স্পষ্টই বুঝা গেল পৃথিবীকে বাঁচিতে হইলে আরও অনেক নূতন যুদ্ধের মধ্য দিয়া তাহাকে যাইতে হইবে অথবা এমন বিপ্লব তাহাকে বরণ করিয়া লইতে হইবে যাহার আঘাতে সমগ্র সমাজের বনিয়াদ ধ্বসিয়া পড়িবে; কারণ এ সত্য আজ নিঃসন্দেহে প্রমাণিত হইয়া গিয়াছে যে নির্বিবেক বণিকস্বার্থের ধনতন্ত্রী-সাম্রাজ্যবাদ আজ এতখানি বাড়িয়া উঠিয়াছে যে, এই অতিকায় দানবের অঙ্গুলিহেলনে পরিচালিত বর্তমান সমাজব্যবস্থায় কিছুতেই সুস্থ ও দীর্ঘস্থায়ী শান্তি আসিতে পারে না। যদি তাই পারিত তাহা হইলে যে-সকল রাষ্ট্রনেতার

হাজার দোষ সত্ত্বেও দেশপ্রেমের আন্তরিকতায় কেহ সন্দেহ করে না তাহারাই বা কেন ভের্সাই ও ত্রিয়ানঁর মত সন্ধিপত্র রচনা করিয়া ইউরোপকে এমন অবস্থার মধ্যে লইয়া যাইতেছেন যেখানে নূতন দারুণ যুদ্ধ অবশ্যম্ভাবী, শুধু অবশ্যম্ভাবী নহে, যে যুদ্ধের ধ্বংসের হাত হইতে বিজেতা বা বিজিত কাহারও নিস্তার নাই? জানি পঁয়কার প্রাচীন পাকা উকীলের মত তাহার প্রতিপক্ষকে এতটুকু ক্ষমা দেখাইতে নারাজ, তথাপি এই ভয়াবহ সম্ভাবনার কথা তাহার মনেও কি জাগে নাই? ক্ষোভে ও নৈরাশ্যে ক্লেমাঁসো যখন বলিয়াছিলেন 'আমার পশ্চাতে আসিতেছে মহাপ্লাবন', তখন কি গভীর অন্তর্বেদনায় এই নিদারুণ ভবিতব্যতাকে তিনি দেখিতে পান নাই? মৃত্যুর মধ্য দিয়া ইহার হাত হইতে নিষ্কৃতিলাভের চেষ্টা কি তিনি করেন নাই? ব্রিয়াঁও এই দলের ব্যতিক্রম নহেন। যদিও বুদ্ধির গভীরতায় তিনি ইহাদের চেয়ে অনেক বড় এবং যাহার বলে তিনি জ্ঞাতিবিরোধ অবসানের প্রয়োজন উপলব্ধি করিয়াছিলেন, তথাপি এই মিলন ঘটাইতে যে সততা, কর্মশক্তি ও স্বার্থত্যাগের প্রয়োজন, তাহা তাহার কোনোদিনই ছিল না। তাই ফ্রান্সের নামে এই সন্ধিনামাগুলির পরিবর্তন করিবার কালে তিনি নির্ভীকভাবে উদ্যোগী হইতে পারেন নাই। ইহারা সকলেই গণপরিষদের নেতা অথচ নিজেদের দায়িত্ব সম্পর্কে নিজেদের মনের আবরণ উন্মোচন করিয়া ইহাদের কেহই দেখেন নাই, দূষিত ক্ষত পরীক্ষার ও অবিলম্বে উপযুক্ত প্রতিশেধক প্রয়োগের কর্তব্য এড়াইয়া তাহারা সকলেই পালাইয়া আসিয়াছেন। একথা কে না বুঝিতে পারিয়াছিল যে, এমন একটি সমাজব্যবস্থার শোচনীয় অধোগতি তাহাদের পঙ্গু ও আচ্ছন্ন করিয়াছিল, যাহার সর্বদেহে মৃত্যুব্যাধির বিষাক্ত বীজাণু অথচ যাহার কবল হইতে

আপনাকে মুক্ত করিয়া বাহিরে আসিবার সাহস ও শক্তি তাহাদের ছিল না।

এই সমাজব্যবস্থার সহিত আমাদের বন্ধন আমরা ছিন্ন করিয়াছি। ১৯১৯ সালের ঠিক পূর্বাহ্নেই আমরা এই সিদ্ধান্তে উপনীত হইয়াছিলাম যে, সমাজবিপ্লব আমাদের প্রয়োজন কিন্তু এই প্রয়োজন-সাধনের জন্য সাংঘাতিক মূল্য আমাদের দিতে হইবে। দুঃখের মধ্য দিয়া, রক্তের মধ্য দিয়া রাশিয়ায় এই বিপ্লব আসিয়াছে। যে-সকল বুদ্ধিজীবী যুদ্ধবিরতির জন্য সংগ্রাম করিতেছিলেন, যুদ্ধ ও হানাহানির মধ্যেই তাহারা এমন একটি নূতন ধর্ম প্রতিষ্ঠা করিয়াছিলেন মানুষের জীবনকে ও ব্যক্তিগত বিবেককে সম্মান করাই যে ধর্মবিশ্বাসের প্রথম ও প্রধান বাণী। ভবিষ্যতকে বাঁচাইবার জন্য বর্তমান ব্যবস্থাকে ধ্বংস করিয়া রাশিয়ায় যে নূতন প্রাণশক্তির অভ্যুদয় হইল তাহার সম্মুখে এই বুদ্ধিজীবী-সম্প্রদায় অসহায় বোধ করিলেন। যে-দেবতাদের আশ্রয় করিয়া আমি এতদিন বাঁচিয়াছিলাম সেই মানবতার দেবতা ও স্বাধীনতার দেবতাকে দূরে ঠেলিয়া দিয়া একমাত্র বিপ্লবের দেবতাকে আমি বরণ করিতে পারিলাম না। কোলা ব্রুঞয় বলিয়াছিলেন, "মাত্র এক দেবতার পূজা লইয়া আমি থাকিতে পারিব না।" জাতির সহিত জাতির আত্মঘাতী যুদ্ধের মধ্য হইতে বাঁচাইয়া রক্তাক্ত বিক্ষত দেহ এই মহান শাশ্বত দুই দেবমূর্তিকে আমি বিপ্লবের শিবিরে আনিতে চাহিয়াছিলাম। সেদিন আমি ভুল করি নাই। সেদিনের মত আজও আমি নিঃসংশয়ে বিশ্বাস করি, শ্রেণী-সংঘর্ষের আবর্ত হইতে যে নূতন শ্রেণীহীন সমাজের আবির্ভাব হইতেছে সেই সমাজই অতীত জগতের বিরাট নৈতিক ঐতিহ্যের প্রকৃত উত্তরাধিকারী; ভাঙ্গনের পথে পা বাড়াইয়া বুর্জোয়া সমাজ এই উত্তরাধিকার হইতে আপনাকে

আপনি বঞ্চিত করিয়াছে। কিন্তু সেদিন বড় সঙ্কটের দিন। প্রাচীন ও নবীন দুই সমাজের মধ্যে তখন নিষ্ঠুর সংগ্রাম শুরু হইয়া গিয়াছে। "আগে যে-কোনোভাবেই হৌক বাঁচিতে হইবে, বাঁচিবার কারণ অনুসন্ধান হইবে পরে"—এই প্রবঞ্চনার কোনো স্বার্থকতাই যখন কোনোকালেই থাকিতে পারে না, তখন সংগ্রামও ছিল না। "যুদ্ধের ঊর্ধ্বে" পুস্তকে এই প্রবঞ্চনার বিরুদ্ধেই যুদ্ধরত জাতিগুলির প্রতি আমি সতর্কবাণী উচ্চারণ করিয়াছিলাম।

অক্টোবর-বিপ্লবের যোদ্ধারা যে পথভুল করেন নাই, তাহারা তাহা প্রমাণ করিয়াছেন; কিন্তু ভুল আমিও করি নাই। আমি বলিয়াছিলাম সংগ্রাম ও পুনর্গঠনের কার্যে বিভিন্ন কর্মীদলের বিভিন্ন কাজ; বুদ্ধিজীবীদের কাজ মনের স্বাধীনতা রক্ষা করা, যাহাতে এই সংস্কারমুক্ত স্বাধীন মন লইয়া প্রত্যক্ষ সংগ্রাম হইতে দূরে দাঁড়াইয়া ব্যাপক দৃষ্টিপাতের ফলে সৈন্য পরিচালনা অভ্রান্ত হইতে পারে। আমার মতো বিপ্লবের আদর্শকে সত্য বলিয়া যাহারা গ্রহণ করিয়াছেন তাহারা নিশ্চয়ই স্বীকার করিবেন ভুল আমি করি নাই। বিপ্লবের আদর্শে যিনি বিশ্বাসী একথা তিনি মানিবেনই যে, মনের মুক্তি যাহাতে আসে তাহাই সত্যোপলব্ধির সহায়তা করে।

কিন্তু যাহারা চিন্তার স্বাধীনতার জন্য চীৎকার করিয়া থাকেন তাহাদের কয়জনের এই বিশ্বাস এবং সর্বোপরি এই বিশ্বাসকে বাস্তবে রূপান্তরিত দেখিবার আন্তরিক উৎকণ্ঠা আছে? ইহাদের মধ্যে কয়জন সত্যের সত্যকার উপাসক? সর্বস্বপণ করিয়া সংকল্পে অটল থাকিয়া সত্যের শেষ পর্যন্ত যাইতে ইহাদের মধ্যে কয়জন প্রস্তুত? বুদ্ধিজীবীদের অধিকাংশই যে কর্তব্যপালন করেন নাই, দায়িত্বকে অবহেলা করিয়াছেন, স্বাধীনতার নামে স্বাধীন চিন্তাকে জনমতের

কর্ণধারগণের দাসত্বশৃঙ্খলে শৃঙ্খলিত করিয়াছেন, তাহাদের দেওয়া সম্মান ও অন্নকে পরমোল্লাসে গ্রহণ করিয়াছেন, ইহা ত' আমি যৌবনকাল হইতে দেখিয়া আসিতেছি।

যুদ্ধ ইহাদের মুখোশ খুলিয়া দিয়াছে। ইহারা যে কতখানি নিষ্ঠাহীন, চরিত্রহীন, যূথবদ্ধ পশুপালের মত কতখানি স্বাতন্ত্র্যহীন, যুদ্ধের কল্যাণে তাহা আজ দিবালোকের মত সুস্পষ্ট। কিন্তু এই যুদ্ধের মধ্য দিয়া বুদ্ধিজীবীদের আরেকটি দলকেও লোকে চিনিতে পারিয়াছে। সংখ্যায় ইহারা অল্প, কিন্তু যুদ্ধের অগ্নিপরীক্ষায় ইহারা উত্তীর্ণ হইয়াছে। ইহাদের দেখিয়া লোকের মনে আশা জাগিয়াছিল যে, যুদ্ধের পরে এই দলটিকে কেন্দ্র করিয়া এমন একটি সেনাবাহিনী গড়িয়া উঠিবে যাহারা সত্যের দাবীকে ভবিষ্যতের সর্বপ্রকার আঘাতের হাত হইতে রক্ষার সংকল্প গ্রহণ করিবে। সত্যের দাবীই ত' সামাজিক সুবিচারের দাবী, আর কর্মের মধ্য দিয়া সত্যের বিকাশই ত' সামাজিক সুবিচার।

'চিন্তার স্বাধীনতার ঘোষণাবাণী'র ( Declaration of Independence of Thought ) মধ্য দিয়া আমি এই সৈনিকগণকে সম্মিলিত হইবার আহ্বান জানাই। ১৯১৯ সালের ১৬ই মার্চ এই ঘোষণাবাণী রচিত হয়, ২৬শে জুন 'ল্যুমানিতে' পত্রিকায় উহা প্রকাশিত হয়। স্বাক্ষরকারীর সংখ্যা ছিল সত্যই বিস্ময়কর। একবৎসরের মধ্যে এই সংখ্যা কয়েকশত বৃদ্ধি পায়। কিন্তু অল্পকালের মধ্যেই এই ঘোষণাবাণীর মারফতই বুঝা গেল আমাদের এই সেনাবাহিনী কত শূন্য, কত ব্যর্থ, কত আত্মপ্রবঞ্চিত। এই আমার স্বপ্নভঙ্গের, আশাভঙ্গের প্রথম অভিজ্ঞতা, প্রথম হইলেও তীব্রতা ইহার কম নহে। যুদ্ধবিরতির পর প্রথম কয়েক বৎসরের মধ্যেই বুঝিতে পারিলাম এইধরনের অভিজ্ঞতা আরও আমার ভাগ্যে আছে।

স্পষ্টই বুঝিতে পারিলাম নিরপরাধকে দণ্ডদানের দায়িত্ব হইতে নিজেকে মুক্ত করাই স্বাধীনতা নহে। সংঘর্ষের তপ্ত আবহাওয়া হইতে দূরে ধীর শান্তভাবে, সমগ্রভাবে বিচার করিয়া স্বচ্ছ যুক্তিবলে সিদ্ধান্তকে অবজ্ঞাত উৎপীড়িত ন্যায়ধর্মের সেবায় নিয়োগ করাই প্রকৃত চিন্তার স্বাধীনতা। আমি লা ফন্টেনের সেই জ্যোতিষীর মত নই। যখনই কোন মজ্জমান ব্যক্তির আর্তনাদ আমার কানে আসে তখনই আমি বিপন্ন মানুষের সাহায্যে ছুটিয়া যাই; এবং যখনই দেখি (যেমন আজ দেখিতেছি) অন্য কেহ তাহাকে ডুবাইয়া মারিতেছে, বিপন্নকে বাঁচাইবার জন্য হত্যাকারীর সহিত সংগ্রাম করিতে আমি প্রস্তুত হই। এই কয়বৎসর আমি নির্জন পাঠকক্ষ হইতে বারম্বার ছুটিয়া সংঘর্ষের মধ্যে গিয়া দাঁড়াইয়াছি; যে-চিন্তাকে ভাবিতাম 'সংগ্রামের ঊর্ধ্বে' তাহার সহিত যুদ্ধে প্রত্যক্ষ যোগদানের প্রয়োজনের আপাতবিরোধের সমাধান করিয়াছি।

১৯১৯ সালের প্রথম কয়মাস জার্মানীতে কয়েকটি সাংঘাতিক ঘটনা ঘটিয়া গেল,—লীবনেকৃট্‌ ও রোজা লুক্সেমবুর্গ নিহত হইলেন; বিজয়ী দেশের বুর্জোয়া শাসকগণের উদ্যোগে এবং জার্মানীর সোস্যাল ডেমোক্রাটিক দল ও সমরলিপ্সু অভিজাতশ্রেণীর সম্মিলিত প্রচেষ্টায় স্পার্টাসিস্ট বিপ্লব দমন করা হইল। আমি সংগ্রামের একেবারে কেন্দ্রস্থলে গিয়া দাঁড়াইলাম।

৩১শে জানুয়ারী হইতে ৪ঠা ফেব্রুয়ারীর মধ্যে 'বার্লিনে রক্তাক্ত জানুয়ারী' শীর্ষক কতকগুলি প্রবন্ধ লিখিলাম। প্রবন্ধগুলি ল্যুমানিতে পত্রিকায় (১৬ই, ১৭ই, ১৮ই, ফেব্রুয়ারী সংখ্যায়) ও লাভনির

অ্যাঁতেরনাসিয়নাল পত্রিকায় প্রকাশিত হয়। এই প্রবন্ধগুলিতে জার্মানীর হত্যাকাণ্ডের আমি তীব্র প্রতিবাদ জানাই। যদিও কোনো রাজনৈতিক দলের বাঁধাবুলি আমার ছিল না, তথাপি সত্যঘটনার নির্মম সাক্ষ্য আমাকে স্থির থাকিতে দিল না; আমি তীব্র নিষ্ঠুর ভাষায় সোস্যাল ডেমোক্রাটিক দলের কলঙ্কময় ভূমিকাকে আক্রমণ করিলাম। পরে কমিউনিস্ট কাগজগুলিতে এইধরনের আক্রমণ চোখে পড়িয়াছিল এবং পরবর্তী ঘটনাবলীতে আমার এই আক্রমণের সার্থকতা পরিপূর্ণভাবে প্রমাণিত হইয়াছিল। বুর্জোয়াশ্রেণীর স্বার্থপরতার বশবর্তী হইয়া জার্মান বিপ্লবীগণকে বিপ্লবের শত্রুদের হাতে সমর্পণের অন্ধ পৈশাচিক নীতি ফ্রান্স অনুসরণ করিতেছিল, সে-ইঙ্গিতও আমি ঐ সঙ্গে দিয়াছিলাম।

ক্ষমতার দম্ভে অন্ধ ও প্রতিহিংসায় উন্মাদ যে সাম্রাজ্যবাদী জার্মানীকে আজ আমরা চোখের উপর দেখিতেছি, ফ্রান্সের সেদিনের সেই নীতিই ত' তাহার পথ প্রশস্ত করিয়াছে।

রুশ-বিপ্লবকে ধ্বংস করিবার জন্য খাদ্যপ্রেরণে বাধা দিয়া তাহাকে মারিবার জন্য মিত্রশক্তিপুঞ্জ, মধ্য ইউরোপের রাষ্ট্রবর্গ ও নিরপেক্ষ রাষ্ট্রগুলির অর্থাৎ এককথায় ইউরোপের বুর্জোয়াশ্রেণীর সম্মিলিত চক্রান্তের তীব্র প্রতিবাদ জানাইয়া ১৯১৯ সালের ২৬শে অক্টোবরের ল্যুমানিতে পত্রিকায় আমি এক প্রবন্ধ প্রকাশ করি।

তথাপি, এই সংগ্রামের মধ্যে সম্পূর্ণ নিমগ্ন থাকিয়াও আমি স্বাধীন চিন্তার দুর্গটিকে রক্ষার চেষ্টা করিতে থাকি। এই স্বাধীনতাকে কোনো বিশেষ সম্প্রদায়ের 'গজদন্ত মিনার' ভাবিবার কারণ নাই। পরন্তু ইহাকে আমি বিপ্লবেরই একটি অগ্রবর্তী ঘাঁটি হিসাবেই দেখি। বুদ্ধিজীবী সম্প্রদায় ও শ্রমজীবী জগতের মধ্যে পরস্পরকে বুঝিবার ভুল

হইতে যে মারাত্মক সঙ্কটের আবির্ভাব হইতে পারে তাহা ভাবিয়া দুশ্চিন্তা ও উদ্বেগে আমার সমস্ত মন তখন আচ্ছন্ন হইয়া ছিল; কারণ এই ভুল বুঝা উভয়ের পক্ষেই মৃত্যুর সামিল। যুদ্ধ ইতিমধ্যেই দুইয়ের মধ্যে বিভেদের গভীর পরিখা খনন করিয়াছে, যুদ্ধ-পরবর্তী কয়েক বৎসরের বৈপ্লবিক অভ্যুত্থানে এই পরিখা রক্তে পরিপূর্ণ হইয়া উঠিয়াছে। জাতীয়তাবাদ ও বুর্জোয়া প্রতিক্রিয়ার পক্ষে বুদ্ধিজীবীদের মত এতবড় সক্রিয় বান্ধব আর নাই।

১৯১৯ সালের আগস্ট মাসে ই. ডি. মরেলের মারফত ব্রিটিশ জনগণের উদ্দেশ্যে আমি "চিন্তার স্বাধীনতার ঘোষণাবাণীর ব্যাখ্যা" পাঠাই। উহাতে লিখিয়াছিলাম "জনগণের মধ্য হইতেই বুদ্ধিজীবীদের জন্ম, অতএব জনগণের স্বাভাবিক নেতা হইবার কথা তাহাদেরই, অথচ তাহাদের সম্পর্কে জনগণের মোহ আজ একেবারেই ভাঙ্গিয়া গিয়াছে। কিছুকাল রাশিয়ায় বুদ্ধিজীবীদের প্রতি যে নিষ্ঠুর নিপীড়ন চলিয়াছে তাহার কারণও ইহাই। এই নিপীড়ন থামিয়া গেলেও অবিশ্বাস দীর্ঘকাল যাইবে না। জার্মানী, ফ্রান্স ও ইতালীতেও এই ব্যাপার চলিতেছে, যদিও তীব্রতা কিছু কম।" মসীজীবীদের সহিত শ্রমজীবীদের এই বিচ্ছেদের মধ্যে যে সাংঘাতিক বিপদের সম্ভাবনা রহিয়াছে আমি তাহার উপরেই বিশেষ জোর দিয়াছিলাম। এক দলের ছিল 'শোষকশ্রেণীর হাতে নির্যাতনের উপকরণ' হইবার সম্ভাবনা (হইয়াছেও তাহাই), অপরদলের বিপদ ছিল 'পথ দেখিবার আলো হইতে বঞ্চিত হইয়া' উচ্ছৃঙ্খল সংগ্রামে আত্মবিনাশের পথ প্রস্তুত করা, সর্বপ্রকার স্থায়ী পুনর্গঠনের আয়োজন ব্যর্থ করা।

তাই আমি চাহিয়াছিলাম পরস্পরকে ভুল বুঝিবার এই সাংঘাতিক সম্ভাবনার বিরুদ্ধে সর্বশক্তি প্রয়োগ করিতে। আমার সমস্যা ছিল

স্বাধীন বুদ্ধিজীবীদের কর্মক্ষেত্রের সহিত সর্বহারা শ্রমজীবীদের কর্মক্ষেত্রের সংযোগসাধন। ফরেন এফেয়ার্স পত্রিকার ১৯১৯ সালের আগস্ট সংখ্যায় প্রকাশিত "আমার ঘোষণাবাণীর ব্যাখ্যা" শীর্ষক প্রবন্ধে কাহার কি কাজ হইবে তাহার একটা মোটামুটি খসড়া দিয়াছিলাম। এই খসড়াটি ছিল এত সাধারণভাবের যে, ইহার বাস্তব মূল্য কিছুই ছিল না; কেবলমাত্র উদ্দেশ্যের উল্লেখ ছিল। সামাজিক ও রাজনৈতিক ক্ষেত্রে প্রতিক্রিয়াপন্থীরা যে বিষাক্ত ভাবধারা প্রচার করিতেছিল তাহার বিরুদ্ধে এবং জাতীয়তাবাদরূপী মরীচিকা ও সর্বপ্রকারের নির্যাতনমূলক কুসংস্কারের বিরুদ্ধে নিরলস নিষ্ঠুর সংগ্রাম চালাইয়া যাওয়াই ছিল আমার মতে বুদ্ধিজীবীদের প্রথম ও প্রধান কথা। সর্বহারা শ্রমজীবী যে পথ প্রস্তুত করিবে তাহাকে আলোকিত করাই বুদ্ধিজীবীদের কাজ।

ই. ডি. মরেলের নিকট লিখিত আরেকখানি চিঠিতে আমি (১৯১৯ সালের ৩০শে মার্চ) আমার তখনকার চিন্তা ও কর্মধারা বিশ্লেষণ করি। চিঠিখানি ছিল অস্বচ্ছ, অস্পষ্টধরনের। বাস্তব সংগ্রামের অভিজ্ঞতাহীন ভাববাদী বুদ্ধিজীবীদের বাক্যে ও কর্মে এই অস্পষ্টতা আসিবেই। কিন্তু মূল বক্তব্যে কোনো আপোসের স্থান ছিল না। শ্রমিকবিপ্লবের পথে যে "পরিপূর্ণ আন্তর্জাতিকতা" আসিবে আমি তাহার কথাই বলিয়াছিলাম। আমি লিখিয়াছিলাম, "আমার বিশ্বাস মনুষ্যসমাজের বিবর্তনের জন্য শ্রমিক-শাসনের অভিমুখেই সামাজিক ও রাজনৈতিক ব্যবস্থার আমূল পরিবর্তনের প্রয়োজন রহিয়াছে।"

অপরপক্ষে এই চিঠিতে বুদ্ধিজীবীদের বিশেষধরনের কর্তব্যের দাবী ছিল, যাহা মিটাইতে গেলে প্রথম প্রয়োজন স্বাধীনতার, কারণ এই স্বাধীনতা ছাড়া সত্যের সন্ধান অসম্ভব। সর্বদেশের স্বাধীন বুদ্ধি-

জীবীদের লইয়া গঠিত একটি আন্তর্জাতিক সঙ্ঘের কল্পনা তখন আমার মনে ছিল। ইচ্ছা ছিল "যে-সকল বুদ্ধিজীবী যুদ্ধপন্থী জাতীয়তাবাদীদের খাতায় নাম লিখাইয়া তাহাদের সর্বপ্রকারের অপকর্মে জড়িত হইয়া পড়িয়াছেন, এই সঙ্ঘ তাহাদের প্রত্যক্ষ বিরোধিতা করিয়া 'মননজীবী-দের বিশ্বসঙ্ঘের' মূলনীতিগুলি নির্ধারণ করিবে।" আমি চাহিয়া-ছিলাম "এই সঙ্ঘের দ্বারা প্রতিষ্ঠিত হোক আন্তর্জাতিক বিশ্ববিদ্যালয়, আন্তর্জাতিক সমালোচনাকেন্দ্র, আন্তর্জাতিক ছাত্রসমিতি ইত্যাদি, অর্থাৎ এককথায় বিশ্বব্যাপী এমন একটি আন্তর্জাতিক প্রতিষ্ঠান যাহা ভবিষ্যৎ সমাজের মস্তিষ্কের কাজ করিবে।"

এইসব পরিকল্পনার কি পরিণতি হইয়াছে তাহা আজ জানা কথা। কতকগুলি চতুর প্রতিক্রিয়াশীল দল ইহা আত্মসাৎ করিয়াছে। আজ বিশ্বসঙ্ঘের অভাব নাই—Institutes of Intellectual Co-operation, the Permanent of Literature and Arts, Pan-Europas রহিয়াছে। ব্যবসায় ও বুর্জোয়া আদর্শে পরিচালিত গভর্নমেণ্টগুলির আশ্রয়ে এইগুলি পরিপুষ্ট। (দুই আদর্শের একটি অন্যটিকে ছাড়িয়া থাকিতে পারে না)। যে সকল স্বাধীনচেতা ব্যক্তিকে স্পষ্টভাষণের জন্য সকলে ভয় করে এই সকল প্রতিষ্ঠান হইতে কৌশলে তাহাদের বাহিরে রাখা হইল। ভিতরে রহিলেন তাহারা বুদ্ধিজীবীজগতে প্রতিক্রিয়াশীলতার যাহারা প্রতিনিধি; সঙ্গে রহিলেন লেখাপড়া লইয়া ব্যস্ত-থাকা নিরপেক্ষের দল, আর এমন কতকগুলি দেশ যাহারা সব ব্যাপারেই সগৌরবে নীরব থাকেন। অতএব যুদ্ধের মধ্যে মহৎ আদর্শগুলিকে বাঁচাইয়া রাখিবার যে সংগ্রাম আমরা করিয়াছিলাম, তাহার ফলটুকু যুদ্ধের পরে আমাদের চরমতম শত্রুরাই হরণ করিয়া লইয়া গেল। এই সকল আদর্শের

সাংঘাতিক শক্তি বুঝিতে পারিয়াছিল বলিয়াই তাহারা একমুহূর্ত সময় নষ্ট করে নাই।

আইনকানুন স্বাধীনতা ও সভ্যতাকে যুদ্ধের মধ্যেই ত' তাহারা চুরি করিয়া লইয়াছে : গণতান্ত্রিক ভাবধারা বাড়িয়াছে বটে, কিন্তু সঙ্গে সঙ্গে আদর্শগত প্রবঞ্চনার বৃদ্ধিও ত' কখনও থামে নাই।

এই পাশকাটানো আক্রমণকে প্রথম হইতেই প্রবলভাবে বাধা দিবার প্রয়োজন হইল। আমার লিলুলি ( Liluli ) নামক পুস্তকে আমার সাধ্যমত বাধা আমি দিলাম। বইখানি যুদ্ধের মধ্যেই জেনেভায় বসিয়া লিখি এবং সেখান হইতেই উহা প্রকাশিত হয়। কিন্তু এই-টুকুই যথেষ্ট নহে। সূক্ষ্ম বিদ্রূপ খুব কম লোককেই বেঁধে! যুদ্ধের জন্য চাই আরও মোটা হাতিয়ার। আমাদের প্রয়োজন ছিল ভারি কামানের; কিন্তু ঘাঁটি-রক্ষার উপযোগী শক্তি আমাদের ছিল না। যুদ্ধের কয়েক বৎসরের অগ্নিপরীক্ষা হইতে বাহিরে আসিয়া আমাদের অনেকে ব্যাধি ও মৃত্যুর কবলে পতিত হন। যুদ্ধবিরতি এবং শান্তির সন্ধিস্বাক্ষরের মাঝামাঝি সময়টাতে আমাদের শ্রেষ্ঠ সহকর্মী অনেকেরই জীবন তেল-ফুরাইয়া-যাওয়া প্রদীপের মত নিভিয়া গেল।

চারিদিকে শোকের ছায়া, নিজে বিয়োগবেদনায় কাতর, এই ভাবে দুইটি বৎসর আমি মৃত্যুর সাথে কাটাইলাম। আমাদের মধ্যে যাদের স্বাস্থ্য অটুট ছিল তাহারা নৈতিক পক্ষাঘাতে আক্রান্ত হইয়া ছিলেন। মানুষ যে কতখানি হীন, কতখানি নির্বোধ, কতখানি পশু এবং কতখানি উদাসীন হইতে পারে, তাহা এবার তাহারা চোখের উপর দেখিয়াছিলেন। মানবতায় তাহাদের আর বিশ্বাস ছিল না। তাহারা মানুষের সংস্পর্শ হইতে পালাইয়া গেলেন, পালাইয়া গেলেন সেই আন্দোলনের মধ্য হইতে যে আন্দোলন তাহাদিগকে মানুষের সাথে

মিলাইতে পারিত। যে-কপটতাকে তাহাদের আঘাত করা, আক্রমণ করা উচিত ছিল সেই কপটতার প্রতি নিবিড় ঘৃণাই তাহাদিগকে সংগ্রাম হইতে দূরে সরাইয়া দিল, বাকি যাহারা রহিল তাহাদের এতখানি তীব্র অনুভূতি না থাকার ফলে বিরুদ্ধদলের আমন্ত্রণে তাহাদের সহিত একটা আপোস-নিষ্পত্তি করিয়া নিল। মনকে বুঝাইল যে আদর্শকে তাহারা রক্ষা করিতে চাহিতেছে "সম্ভ্রান্ত ব্যক্তিদের" মধ্যে তাহার প্রচার করাই উদ্দেশ্যসিদ্ধির প্রকৃষ্ট পথ।

অবশ্য ইহাকে পুরাপুরি আত্মপ্রবঞ্চনা বলা চলে না, এবং প্রাণপণে এই আদর্শকে সত্যই যদি তাঁহারা রক্ষা করিবার চেষ্টা করিতেন তবে তাঁহাদের কাজের একটা সার্থকতা থাকিত। (অবশ্য বেশিদিন ইহা চলিত না, অতি শীঘ্র নূতন বন্ধুদের বন্ধন ছিঁড়িয়া আসিতে তাহারা বাধ্য হইতেন)। কিন্তু তাহারা অতি সাবধানীর সতর্ক পন্থা অবলম্বন করিলেন, অর্থাৎ একেবারে নীরব হইয়া গেলেন। বুদ্ধিমানের মতো চুপ করিয়া যাওয়া বেশ লাভের ব্যবসা, অতএব শীঘ্রই তাহারা দল ছাড়িয়া দিলেন। যে সামান্য কয়জন বিরোধীদলে যোগ দিল না, অর্থাৎ চিন্তার স্বাধীনতা রক্ষার জন্য একনিষ্ঠ সৈনিকের মত যাহারা প্রতিক্রিয়ার বিরুদ্ধে সংগ্রাম হইতে বিরত হইল না, তাহাদেরও মানসিক জীবনে এমন একটি গভীর বিশৃঙ্খলা দেখা দিল যাহার ফলে তাহাদের সমস্ত কর্মোদ্যম ব্যর্থ হইয়া গেল। কম্পাসের কাঁটা উত্তরমুখীন হইবার প্রয়াসে এক মুহূর্তে বাম হইতে একেবারে দক্ষিণে চলিয়া গেল। ক্লার্তে-দলে মধ্যে যে দ্বিধা ও অসঙ্গতি দেখা দিল তাহা না দেখিলে বিশ্বাস করা অসম্ভব। এই দলটি অবশ্য তাহার পর হইতে আজ পর্যন্ত অক্লান্ত নিষ্ঠা ও আন্তরিকতার সহিত বিপ্লবীবাহিনীর পুরোভাগে সংগ্রাম করিয়া আসিতেছে। কিন্তু ১৯১৯ সালের সেই পথ খোঁজাখুঁজির প্রথম কয়েক

মাস ক্লার্তে-দলও সংশয়দোলায় দুলিয়াছিল, এবং দ্বিধাদ্বন্দ্বের নাগপাশ হইতে সবলে আপনাকে ছিন্ন করিয়া স্থির ও সুস্থ থাকিতে পারে নাই, একেবারে অসহিষ্ণু চরমপন্থী হইয়া উঠিয়াছিল। বারবুস ও মার্সেল মার্তিনে প্রমুখ তাহাদের মধ্যকার শ্রেষ্ঠ কর্ম্মীগণ চিন্তার স্বাধীনতাকে তুচ্ছ করিয়া বিপ্লবের পায়ে এই স্বাধীনতার বিনাশর্তে আত্মসমর্পণের দাবী জানাইয়াছিলেন। এই আত্মসমর্পণ ইতিপূর্বে তাহারা নিজেরাই করিয়াছিলেন।

বিপ্লব ও চিন্তার স্বাধীনতা ইহাদের কোনোটিকেই আমি পরিত্যাগ করিতে প্রস্তুত ছিলাম না, এই দুইটিকেই একসঙ্গে রক্ষা করিতে করিতে আমার সর্বশক্তি ব্যয় হইরাছে। তখনকার দিনে কোনো দলে না থাকাটা ছিল সবচেয়ে নিরানন্দ কাজ, যে-কাজে কোনো পুরস্কার ছিল না, বাহবা ছিল না, স্বীকৃতি পর্যন্ত ছিল না। বিপ্লবীদের অন্ধ আপোস-হীন মনোবৃত্তির সহিত চিন্তার স্বাধীনতার তখন সংঘর্ষ শুরু হইয়া গেল। সোভিয়েট রাশিয়ার বিপ্লব যখন আত্মরক্ষার জীবনমরণ সংগ্রামে রত সেই চরম সঙ্কটসঙ্কুল কয়েক বৎসর বিপ্লবীদের এই অন্ধ অনমনীয় মনোভাব বিশেষভাবে প্রকট হইয়া উঠে। বিপ্লবের এই অতিরিক্ত দাবীর ফলে স্বাধীনতার আদর্শবাদীদিগের বিরোধিতা না কমিয়া বরং এতখানি বাড়িয়া গেল যে, তাহারা সংগ্রাম হইতেই একেবারে দূরে সরিয়া যাওয়ার কথা পর্যন্ত বিবেচনা করিতে লাগিলেন।

পৃথিবী ব্যাপিয়া তখন হিংসার তাণ্ডব চলিয়াছে; ইহার নিকট যাহারা তাহাদের সত্তাকে বলি দিতে অস্বীকার করিলেন—জাতিগত বা শ্রেণীগত সর্বপ্রকার দেশপ্রেমের এবং জাতীয় অথবা সামাজিক সর্বপ্রকার একনায়কত্বকে যাহারা বিনাদ্বিধায় বর্জন করিলেন তাহাদের নিকট আমার ক্লেরাঁবোল ( Clerambault ) মহাপুরুষ ও শহিদ হইয়া

গেল। "সবার বিরুদ্ধে একাকী" (ইহাই বইখানির প্রথম নামকরণ করিয়াছিলাম)—অর্থাৎ স্বাধীন বিবেক, স্বাধীনতার পায়ে যাহা আত্মোৎসর্গ করিয়াছে। বারবুসের পত্রিকা মঁদ-এ (Monde) তিনটি প্রবন্ধ লিখিয়া (১৯২০ ডিসেম্বর ও ১৯২১ জানুয়ারী) তৎক্ষণাৎ বেরনিয়ে উহাকে শেষ করিয়া দিলেন। বিবেকের নির্দেশে যুদ্ধবিরোধী (conscientious objectors) সকল ফরাসীই এই বইখানিকে কেন্দ্র করিয়া সম্মিলিত হইতে লাগিলেন, কিন্তু নিজেদের আদর্শ ও লক্ষ্য সম্বন্ধে তখনও ইহাদের সংশয় ও দ্বিধা ছিল।

ইহার অল্পকালের মধ্যেই আমার চিন্তাগগনের দিগন্তে গান্ধীর সুদূর তারকা দেখা দিল। এই তারকার আলোককেই আমি পরে সমস্ত ইউরোপে প্রতিফলিত করি।

৩

১৯২০ সালে ডিসেম্বরে তুর (Tours) কংগ্রেসে ফরাসী সমাজ-তান্ত্রিক আন্দোলন দুই ভাগে বিভক্ত হইয়া গেল। দুই-তৃতীয়াংশ সংখ্যাগরিষ্ঠের বিরুদ্ধে ফরাসী কমিউনিস্ট পার্টি প্রতিষ্ঠিত হইল। লঁগে (Longuet) ছিলেন আমার বন্ধু। ব্লুম্ (Blum) ও রেণোদেলের (Renaudel) সহিত যোগদান না করিতে অনুরোধ করিয়া তাহাকে আমি পত্র লিখিলাম। এমন কি তাহাকে আমি জন-জীবন হইতে অবসর গ্রহণ করিতে পর্যন্ত অনুরোধ করিলাম! সকলেই জানেন সে-অনুরোধ তিনি রাখেন নাই। তিনি আমাকে পপুলেয়র (Populaire) পত্রিকায় টানিবার চেষ্টা করিলেন। তখন ল্যুমানিতে পত্রিকায় আমার লেখা প্রকাশ বন্ধ হইয়া গিয়াছে, তথাপি আমি তাহার অনুরোধ রক্ষা করিতে অস্বীকার করিলাম

( ১৯শে মার্চ ১৯২১ ), জানাইলাম তাহার পত্রিকা যে পন্থা গ্রহণ করিয়াছে তাহাতে আমার সম্মতি নাই। "যে পাপ বিরোধের ফলে সমাজতন্ত্রের দুইটি অংশ বিচ্ছিন্ন ও দুর্বল হইয়া পড়ে" তাহার মধ্যে আমি থাকিতে চাহিলাম না।

সে কয় বৎসর আমার প্রধান কাজ হইল ফ্রান্সের অভ্যন্তরে প্রতিক্রিয়ার বিরুদ্ধে সমস্ত বিপ্লবী বামপন্থী শক্তিগুলিকে ঐক্যবদ্ধ করা এবং ফ্রান্সের বাহিরে সমস্ত জাতির স্বাধীন চিন্তাবীরদের লইয়া একটি আন্তর্জাতিক সঙ্ঘ গঠন করা।

আমার এই দ্বিমুখী অভিযান ব্যর্থ হইয়া গেল রাজনৈতিক দলগুলির পরম অসহিষ্ণুতার জন্য। হিংসার নিকট মনের এই আত্মসমর্পণের বিরুদ্ধে আমি সে-সময় ( ১৯২১-১৯২২ ) অবিশ্রাম অভিযান চালাইয়াছিলাম। তখনকার দিনের সে-উন্মত্ততার মধ্যে এই হিংসাকে শুধুমাত্র অস্ত্র বলিয়া বিবেচনা করা হইত না, উহাকে পতাকার সম্মান দেওয়া হইত। বোলশেভিকদের নির্যাতন-নিপীড়নের বিরুদ্ধে অ-দলীয় বিপ্লবীদের আকুল আবেদন, রাশিয়া হইতে প্রত্যাগত আমার বিশ্বাসভাজন বন্ধুদের নিকট শোনা অত্যাচারের কাহিনী এবং সর্বোপরি গর্কির চিঠিগুলি আমার বিদ্রোহকে পরিপুষ্ট করিয়া তুলিল। গর্কি তখন সদ্য সোভিয়েট ইউনিয়ন ছাড়িয়া আসিয়াছেন এবং তিক্ত বিষণ্ণ নৈরাশ্যে তাহার মন তখন ভরিয়া উঠিয়াছে। মনের স্বাধীনতা আরও বেশি করিয়া আমার রণপতাকা হইয়া উঠিল। তথাপি ইহা যাহাতে আমার সংগ্রাম হইতে বিচ্ছিন্ন হইবার অজুহাত হইয়া উঠিতে না পারে, সে-বিষয়ে আমি সতর্ক থাকিলাম। শুধু সতর্ক থাকিয়াই ক্ষান্ত থাকিলাম না, সর্বহারার সংগ্রামের আকাশেই সে-পতাকাকে আমি উড্ডীন দেখিতে চাহিলাম।

তিন বৎসর আগে ই. ডি. মরেলের নিকট লিখিত একটি চিঠিতে বিপ্লবীদের শিবিরে স্থান লইবার জন্য বুদ্ধিজীবীদের আমি আহ্বান জানাইয়াছিলাম। ১৯২২ সালে কমিউনিস্ট বন্ধুদের সঙ্গে আমার দীর্ঘ আলোচনা হয় এবং এই আলোচনা চরমে পৌঁছায় বারবুসের সহিত বিতর্কে। এই প্রসঙ্গে জানাইয়াছিলাম যে, সাহায্যের ইচ্ছা লইয়া যে সকল শ্রেষ্ঠ মনীষী বিপ্লবের দিকে আসিতেছিলেন, তাহাদের মুখের উপর বিপ্লবের দ্বার এইভাবে রুদ্ধ করিলে বিপ্লবেরই ভবিষ্যৎ অন্ধকার হইবে।

আজ আমি আবার সেই প্রসঙ্গে ফিরিয়া যাইতে চাই। ১৯২১ সালের ডিসেম্বর মাসে ক্লার্তে পত্রিকায় একটি প্রবন্ধ প্রকাশ করিয়া বারবুস যে বিরাট বিতর্কের সূত্রপাত করেন তাহাকে আবার ধীর শান্তভাবে বিচার করিতে চাই। ১৯২২ সালের ব্রুসেলসের লা'র লিব্‌র্ পত্রিকায় প্রকাশিত একটি খোলা চিঠিতে তীব্র ভাষায় এই চিঠির আমি জবাব দিই। তখন সমগ্র রণাঙ্গন ব্যাপিয়া বাদ-প্রতিবাদের সংগ্রাম শুরু হইয়া গেল। উভয় পক্ষই সমধর্মী লেখকদের নিকট হইতে সাহায্য ও সমর্থন পাইতে লাগিলেন। সংগ্রাম সাংঘাতিক হইয়া উঠিল, মুক্তির পথ পাইয়া যে বিক্ষোভ ও বিদ্বেষের আগুন জ্বলিয়া উঠিল তাহা বহুবৎসর ধরিয়া আমাকে ও বারবুসকে আঘাত করিয়া চলিল। কিন্তু ইহাতে আমাদের কাহারও ক্ষতি হইয়াছে বলিয়া আমি মনে করি না। সেদিন হইতে আজ বার বৎসর কাটিয়া গিয়াছে। এই বার বৎসরের অভিজ্ঞতার আলোকে আজ মনে হয়, এই বিতর্ক হইতে আমরা উভয়েই লাভবান হইয়াছি। অন্তত আমার সম্বন্ধে আমি এইটুকু বলিতে পারি, এই লাভ স্বীকারে আমি ভীত বা কুণ্ঠিত নই। আমাদের

দুই মতবাদ ছিল যেন একই মুদ্রার দুইটি বিপরীত পিঠ, প্রত্যেক পিঠেই বিপ্লবের ছাপ।

পরিপূর্ণ শ্রদ্ধা লইয়া মতবাদ দুইটি পরস্পরের সম্মুখীন হইয়াছিল। বারবুসের পূর্বোক্ত যে-প্রবন্ধে ("কর্তব্যের অপরাধ। রলাঁবাদ সম্পর্কে") বিতর্কের সূত্রপাত হয় তাহাতে তিনি চিন্তার স্বাধীনতার ধ্বজাধারীগণের রাজনীতির প্রতি ঔদাসীন্যকে আক্রমণ করিয়া ঠিকই করিয়াছিলেন। "কর্তব্যের অপরাধের" কথা স্মরণ করাইয়া দিয়াও তিনি সত্যপথের ইঙ্গিতই করিয়াছিলেন। তিনি ঠিকই বলিয়াছিলেন, বর্তমানে সমাজব্যবস্থার ধ্বংসাত্মক সমালোচনা করিয়া ক্ষান্ত থাকিলেই চলিবে না, নূতন সমাজব্যবস্থার গঠনের কাজেও বুদ্ধিজীবীদের সাহায্য করিতে হইবে। অগ্নিপরীক্ষার চরম মুহূর্ত যখন আসে তখন মানুষের এবং রাজনৈতিক মতবাদের আদর্শ-চ্যুতি ও ব্যর্থতাকে ভুলিয়া যাইবার অথবা ক্ষমা করিবার যে-অক্ষমতা আমার মনকে পঙ্গু করিয়াছিল তাহার বিরোধিতা করিয়া বারবুস্ হয় ত' ঠিকই করিয়াছিলেন! সমাজতন্ত্র ১৯১৪ সালের সংকটে বিশ্বাসঘাতকতা করিয়াছিল বলিয়া সমাজতন্ত্রের প্রতি আমার বিশ্বাসের অভাবকেও সমালোচনা করিয়া বারবুস হয় ত' ভুল করেন নাই। কারণ যাহারা প্রবঞ্চিত হইয়াছে এবং প্রবঞ্চিত হওয়ার সত্যটিকে আন্তরিকভাবে স্বীকার করিয়া লইয়াছে, তাহাদের ফিরিয়া আসিবার জন্য দ্বার আমাদের সবসময় খুলিয়া রাখিতে হইবে, কিন্তু তাহাদের কার্যকলাপের উপর কড়া নজর রাখিতে ভুলিলে চলিবে না। কিন্তু কোন সে এক "সামাজিক জ্যামিতির" "মৌলিক নিয়মাবলীর নির্ভুলতাকে" মানুষের মনের উপর চাপাইবার চেষ্টা করিয়া তিনি ভুল করিয়াছেন। মার্কস-লেনিনপন্থী বিপ্লবটি ত'

একটি সামাজিক পরীক্ষা ছাড়া আর কিছুই নয়, এবং যদিও ইহার সাফল্য সম্পর্কে ভবিষ্যদ্বাণী করা যায় না তথাপি এ-কথা বলা যায় যে, সামাজিক মুক্তি আনিবার বাস্তব সুযোগ ও সম্ভাবনা একমাত্র এই পথেই আছে। (মানুষের ভাগ্য প্রতিমুহূর্তে উলট্‌পালট্‌ হইতেছে; নিয়তি মুহূর্তে মুহূর্তে রূপান্তরিত হইতেছে; মানুষের জীবনে ইহাই ট্র্যাজেডি, আবার ইহাই তাহার মহিমা।) বারবুস ভুল করিয়াছিলেন যে, ভুল করিবে বিপ্লব স্বয়ং যদি সে লক্ষ্যলাভের উপায়কে ছোট করিয়া দেখে। আজ আমি ক্লের্ঁা-বোল-এর সেই নীতি সমর্থন করি। এই নীতির কথাই বারবুসকে লিখিয়াছিলাম:

"লক্ষ্য খাঁটি হইলেই যে যে-কোনো উপায়ে লক্ষ্য লাভ করা নীতি সংগত হইা সত্য নহে। সত্যকার প্রগতির পক্ষে লক্ষ্যবস্তু অপেক্ষা লক্ষ্যবস্তু লাভের উপায়ই মূল্যবান বেশি। কারণ, লক্ষ্যবস্তু (যাহা কখনও লাভ করা যায় না, এবং লাভ করা গেলেও সম্পূর্ণভাবে যায় না) কেবলমাত্র মানুষের বাহিরের সম্পর্ককে প্রভাবিত করে। কিন্তু ন্যায় অথবা হিংসার ছন্দে ছন্দিত করিয়া মানুষের মনকে গড়িয়া তোলে লক্ষ্যলাভের উপায়। লক্ষ্যে পৌঁছিবার জন্য যদি হিংসার পথই বাছিয়া লওয়া হয় তবে যে-প্রকৃতির গভর্নমেণ্টই হউক না কেন প্রবলের উৎপীড়ন হইতে সে দুর্বলকে কখনও রক্ষা করিতে পারিবে না। তাই নৈতিক নীতিগুলিকে রক্ষা করা একান্ত প্রয়োজনীয় মনে করি; এবং আমার মনে হয়, সাধারণ সময় হইতে বিপ্লবের সময় এই প্রয়োজন আরো অনেক বেশি। কারণ, বিপ্লবের যুগে সবই গলিত অবস্থায় থাকে, তাই জাতির মনের যে-কোনো রূপ পরিবর্তনের ছাঁচ সহজেই অঙ্কিত হইয়া যায়।"

